যাঁহার অনুগ্রহে
সমগ্র মহাভারত পড়িবার সৌভাগ্য লাভ করিয়াছি,
যাঁহার আদেশে
এই কাজে প্রবৃত্ত হইয়াছিলাম,
সেই
পুণ্যশ্লোক রবীন্দ্রনাথের
পবিত্র নাম স্মরণ করিয়া
পাঠকপাঠিকাদের হাতে
এই গ্রন্থ
সমর্পণ করিলাম।

# নিবেদন

বিশ্বভারতীতে যোগ দেওয়ার পর বিদ্যাভবনের শ্রদ্ধেয় অধ্যক্ষ শ্রীযুক্ত ক্ষিতিমোহন সেন মহাশয় একদিন জানান যে, রবীন্দ্রনাথের ইচ্ছা, মহাভারতের মধ্যে যে-সকল সামাজিক আচারব্যবহার, রীতিনীতি প্রভৃতি দেখিতে পাওয়া যায়, তাহা সঙ্কলন করিয়া আমি যেন প্রবন্ধাকারে লিখিতে আরম্ভ করি। প্রথমেই 'শিক্ষা' প্রবন্ধটি লিখিত হইয়াছিল। বিশ্বভারতীর 'ভারতী-সংসদে'র দুই অধিবেশনে প্রবন্ধটি পঠিত হয়। পরে রবীন্দ্রনাথকেও ঐ প্রবন্ধটি দেখিতে দেওয়া হয়। তিনি পড়িয়া যে দুই স্থানে মন্তব্য লিখিয়াছিলেন, তাহা গ্রন্থের ৯৭তম ও ১০৮ তম পৃষ্ঠায় সন্নিবেশিত হইয়াছে। 'বাণিজ্য', 'শিল্প' এবং 'যুদ্ধ' প্রবন্ধও 'ভারতী-সংসদে' পঠিত হইয়াছিল। তিন বৎসরেরও পূর্ব্বে গ্রন্থখানির পাণ্ডুলিপি প্রস্তুত হইয়াছে।

মহাভারত ভারতীয় সভ্যতার বিরাট ইতিহাস। স্বয়ং গ্রন্থকার মহর্ষি যাহা বলিয়াছেন, তাহাই মহাভারতের শ্রেষ্ঠ পরিচয়—

"ধর্ম্মে চার্থে চ কামে চ মোক্ষে চ ভরতর্ষভ।
যদিহাস্তি তদন্যত্র যন্নেহাস্তি ন কুত্রচিৎ॥" আদি ২।৩৯০

'যা নাই ভারতে, তা নাই ভারতে' এই প্রাচীন প্রবাদ ব্যাসবাক্যের প্রতিধ্বনিমাত্র। মহাভারতের তুলনা জগতের সাহিত্যে কোথাও নাই। ইতিহাস হইলেও মহাভারত হিন্দুদের শ্রেষ্ঠ ধর্ম্মগ্রন্থ। অধ্যাত্মশাস্ত্ররূপে উপনিষৎ ও দর্শনাদির চরম তত্ত্ব মহাভারতেই সর্ব্বাপেক্ষা বেশী আলোচিত হইয়াছে। শ্রীমদ্ভগবদ্গীতা, সনৎসুজাতীয়, মোক্ষধর্ম্ম প্রভৃতির তুলনা কোন অধ্যাত্মশাস্ত্রীয় গ্রন্থের সহিতও করা চলে না। সকল সম্প্রদায়ের নিকটেই মহাভারত পরম আদরের বস্তু। যদিও কুরুপাণ্ডবের যুদ্ধকাহিনীকে অবলম্বন করিয়া মহাভারত রচিত হইয়াছে, তথাপি যুদ্ধবর্ণনা ইহার গৌণ উদ্দেশ্য। ঐতিহাসিক উপাখ্যান এবং উপদেশের মধ্য দিয়া সর্ব্বপ্রকারের সত্য-প্রচারই মহাভারতের মূল উদ্দেশ্য।

রবীন্দ্রনাথ বলিয়াছেন, "দেশে যে-বিদ্যা, যে-মননধারা, যে-ইতিহাসকথা দূরে দূরে বিক্ষিপ্ত ছিল, এমন কি, দিগন্তের কাছে বিলীনপ্রায় হয়ে এসেছে, এক সময়ে তাকে সংগ্রহ করা তাকে সংহত করার নিরতিশয় আগ্রহ জেগেছিল সমস্ত দেশের মনে। নিজের চিৎপ্রকর্ষের যুগব্যাপী ঐশ্বর্যকে সুস্পষ্টরূপে নিজের গোচর করতে না পারলে তা ক্রমশ অনাদরে অপরিচয়ে জীর্ণ হয়ে বিলুপ্ত হয়। কোনো এক কালে এই আশঙ্কায় দেশ সচেতন হয়ে উঠেছিল; দেশ একান্ত ইচ্ছা করেছিল আপন সূত্রচ্ছিন্ন রত্নগুলিকে উদ্ধার করতে, সংগ্রহ করতে, তাকে সূত্রবদ্ধ ক'রে সমগ্র করতে এবং তাকে সর্বলোকের ও সর্বকালের ব্যবহারে উৎসর্গ করতে। দেশ আপন বিরাট চিন্ময়ী প্রকৃতিকে প্রত্যক্ষরূপে সমাজে স্থিরপ্রতিষ্ঠ করতে উৎসুক হয়ে উঠল। যা আবদ্ধ ছিল বিশেষ বিশেষ পণ্ডিতের অধিকারে, তাকেই অনবচ্ছিন্নরূপে সর্ব্বসাধারণের আয়ত্তগোচর করবার এই এক আশ্চর্য অধ্যবসায়। এর মধ্যে

একটি প্রবল চেষ্টা, অক্লান্ত সাধনা, একটি সমগ্র দৃষ্টি ছিল। এই উদ্যোগের মহিমাকে শক্তিমতী প্রতিভা আপন লক্ষ্যীভূত করেছিল, তার স্পষ্ট প্রমাণ পাওয়া যায় 'মহাভারত' নামটিতেই। মহাভারতের মহৎ সমুজ্জ্বল রূপ যাঁরা ধ্যানে দেখেছিলেন, 'মহাভারত' নামকরণ তাঁদেরই কৃত। সেই রূপটি একই কালে ভৌমগুলিক রূপ এবং মানস রূপ। ভারতবর্ষের মনকে দেখেছিলেন তাঁরা মনে। সেই বিশ্বদৃষ্টির প্রবল আনন্দে তাঁরা ভারতবর্ষে চিরকালের শিক্ষার প্রশস্তভূমি পত্তন করে দিলেন। সে শিক্ষা ধর্মে কর্মে রাজনীতিতে তত্ত্বজ্ঞানে বহুব্যাপক। তারপর থেকে ভারতবর্ষ আপন নিষ্ঠুর ইতিহাসের হাতে আঘাতের পর আঘাত পেয়েছে, তার মর্মগ্রন্থি বারবার বিশ্লিষ্ট হয়ে গেছে, দৈন্য এবং অপমানে সে জর্জর, কিন্তু ইতিহাসবিস্মৃত সেই যুগের সেই কীর্তি এতকাল লোকশিক্ষার অবাধ জলসেক-প্রণালীকে নানা ধারায় পূর্ণ ও সচল করে রেখেছে। গ্রামে গ্রামে ঘরে ঘরে তার প্রভাব আজও বিরাজমান। সেই মূল প্রস্রবণ থেকে এই শিক্ষার ধারা যদি নিরন্তর প্রবাহিত না হোত, তাহোলে দুঃখে দারিদ্র্যে অসম্মানে দেশ বর্বরতার অন্ধকূপে মনুষ্যত্ব বিসর্জন করত। সেইদিন ভারতবর্ষে যথার্থ আপন সজীব বিশ্ববিদ্যালয়ের সৃষ্টি। .....

ভারতে এই যে মহাভারতীয় বিশ্ববিদ্যালয়-যুগের উল্লেখ করলেম, সেই যুগের মধ্যে তপস্যা ছিল, তার কারণ ভাণ্ডারপূরণ তার লক্ষ্য ছিল না, তার উদ্দেশ্য ছিল, সর্বজনীন চিত্তের উদ্দীপন, উদ্বোধন, চারিত্রসৃষ্টি।"১

তিনি অন্যত্র বলিয়াছেন, "রামায়ণ মহাভারতকে মনে হয় যেন জাহ্নবী ও হিমাচলের ন্যায় তাহারা ভারতেরই, ব্যাস বাল্মীকি উপলক্ষ্য মাত্র।... ভারতের ধারা দুই মহাকাব্যে আপনার কথা ও সঙ্গীতকে রক্ষা করিয়াছে।.. রামায়ণ মহাভারত ভারতবর্ষের চিরকালের ইতিহাস।... স্তব্ধ হইয়া শ্রদ্ধার সহিত বিচার করিতে হইবে সমস্ত ভারতবর্ষ অনেক সহস্র বৎসর ইহাদিগকে কিরূপ ভাবে গ্রহণ করিয়াছে। আমি যত বড় সমালোচকই হই না কেন, একটি সমগ্র প্রাচীন দেশের ইতিহাসপ্রবাহিত সমস্ত কালের বিচারের নিকট যদি আমার শির নত না হয়, তবে সেই ঔদ্ধত্য লজ্জারই বিষয়।.. রামায়ণ ও মহাভারতকেও আমি বিশেষতঃ এইভাবে দেখি। ইহার সরল অনুষ্টুপ্-ছন্দে ভারতবর্ষের সহস্র বৎসরের হৃৎপিণ্ড স্পন্দিত হইয়া আসিয়াছে।"২

কবির এই সশ্রদ্ধ সমালোচনার পর মহাভারত সম্বন্ধে আর কিছু বলিবার থাকে না। আমরা শুধু মুগ্ধ হইয়া প্রণাম নিবেদন করিতে পারি—

"নমঃ সর্ব্ববিদে তস্মৈ ব্যাসায় কবিবেধসে।"

প্রাচ্য পণ্ডিতগণের সুচিন্তিত অভিমত এই যে, খৃষ্টের জন্মের ৩১০১ বৎসর পূর্ব্বে কুরুপাণ্ডবের যুদ্ধ হইয়াছিল এবং পরীক্ষিতের মৃত্যুর পরে জনমেজয়ের সর্পসত্রের পূর্ব্বে মহাভারত রচিত হইয়াছিল। অর্থাৎ খৃষ্টপূর্ব্ব ৩০৪১ অব্দে মহর্ষি কৃষ্ণদ্বৈপায়ন মহাভারতের

১ বিশ্ববিদ্যালয়ের রূপ, 'শিক্ষা'

২ প্রাচীন সাহিত্য

রচনা আরম্ভ করেন এবং তিনবৎসরে রচনার পরিসমাপ্তি হয়। পাশ্চাত্ত্য পণ্ডিতগণ মহাভারতকে আরও দুই হাজার বৎসর পরের বলিয়া সিদ্ধান্ত করিয়াছেন। এই বিষয়ে প্রাচ্য পণ্ডিতগণের অভিমত দৃঢ় যুক্তির উপর প্রতিষ্ঠিত। অনুসন্ধিৎসু পাঠকপাঠিকা ভারতাচার্য্য মহামহোপাধ্যায় শ্রীযুক্ত হরিদাস সিদ্ধান্তবাগীশ মহাশয়ের প্রকাশিত মহাভারতের ভূমিকায় অনেক তথ্য পাইতে পারেন।

মহাভারতের প্রথম প্রচার তক্ষশিলায় ( পাঞ্জাবের রাওয়ালপিণ্ডি জিলায় ) জনমেজয়ের সর্পসত্রে। ব্যাসদেবও সেই সত্রে উপস্থিত ছিলেন। তাঁহারই আদেশে তদীয় শিষ্য বৈশম্পায়ন জনমেজয়কে ভারতকথা শোনান। সেই সত্রে অনেক মুনিঋষি ও গুণিজন উপস্থিত ছিলেন। মহাভারতের দ্বিতীয় আবৃত্তি নৈমিষারণ্যে কুলপতি শৌনকের দ্বাদশবার্ষিক সত্রে। সেখানে লোমহর্ষণপুত্র উগ্রশ্রবাঃ সৌতি বক্তা এবং সমবেত যাজ্ঞিক ও যজ্ঞদর্শকগণ শ্রোতা। সুতরাং মহাভারতের সমাজ বলিলে আজ হইতে ৪৯৮৭ বৎসর পূর্ব্বের ভারতের সমাজকে বুঝিতে হইবে। মহাভারতে তিনটি স্তর লক্ষ্য করা যায়। রচনাকালের অনেক পূর্ব্বের ঘটনা ও উপাখ্যানাদি মহাভারতে স্থান পাইয়াছে। রামায়ণের ঘটনা, নলোপাখ্যান, সাবিত্রীর উপাখ্যান প্রভৃতি তাহাতে প্রধান। প্রত্যেক পর্ব্বেই পুরাতন অনেক ইতিহাসের উল্লেখ দেখিতে পাওয়া যায়। শান্তি ও অনুশাসনপর্ব্বের ভীষ্মযুধিষ্ঠিরসংবাদে ভীষ্মদেব অসংখ্য প্রাচীন ইতিহাসের বর্ণনা করিয়াছেন। সেই প্রাচীন বর্ণনাকে প্রাক্-মহাভারতীয় স্তররূপে গ্রহণ করা যাইতে পারে। মহাভারতে বর্ণিত পাত্র-পাত্রীদের চরিত্র এবং তাৎকালিক অপরাপর ইতিবৃত্তকে মহাভারতীয় স্তররূপে গ্রহণ করিতে পারি। মহাভারতের রচনার পরে অর্থাৎ কলিযুগে যে সকল আচারব্যবহার চলিবে, তাহারও কিঞ্চিৎ বর্ণনা মার্কণ্ডেয়-সমাস্যা ( বনপর্ব্ব ) প্রভৃতিতে পাওয়া যায়। সেই সকল প্রকরণকে পর-মহাভারতীয় স্তররূপে গ্রহণ করা যাইতে পারে। সুতরাং বুঝিতে হইবে, প্রাক্-মহাভারতীয় সমাজ পাঁচ হাজার বৎসরেরও প্রাচীন এবং পর-মহাভারতীয় সমাজ মহাভারত রচনার দুই তিন শত বৎসর পরের। অর্থাৎ আজ হইতে সাড়ে চারি হাজার বৎসর পূর্ব্বের প্রায় এক হাজার বৎসরের ভারত-ইতিহাস মহাভারত বহন করিতেছে।

কোন কোন প্রাচ ও পাশ্চাত্ত্য পণ্ডিত মহাভারতের অনেক অংশকে প্রক্ষিপ্ত বলিয়া অভিমত প্রকাশ করিয়াছেন। তাঁহাদের অনেকেই আপন আপন রুচির প্রতিকূল অংশের প্রক্ষিপ্ততা ঘোষণা করেন। বিরোধী মতের সামঞ্জস্যের চেষ্টা না করিয়া রুচিবিরুদ্ধ অংশকে প্রক্ষিপ্ত বলিলে বক্তব্য প্রকাশ করা সহজ হয় বটে, কিন্তু শাস্ত্রবিচারের ভারতীয় পদ্ধতি অন্যরূপ। শাস্ত্রের আপাতবিরোধী অংশকেও ব্যাকরণ, পূর্ব্বমীমাংসা এবং ন্যায়শাস্ত্রের সাহায্যে ভারতীয় পণ্ডিতগণ সমাধান করিয়া থাকেন; ইহাই তাঁহাদের চিরন্তন বিচার-পদ্ধতি। একেবারে প্রক্ষিপ্ত হয় নাই, তাহাও সাহস করিয়া বলিতে পারি না, পাঠক এবং কথক মহাশয়গণ হস্তলিখিত গ্রন্থে সময় সময় স্বরচিত শ্লোক যোগ করিতে পারেন। কিন্তু প্রক্ষিপ্ত-নির্দ্ধারণ দুঃসাধ্য ব্যাপার। পুণার ভাণ্ডারকর ওরিয়েণ্টেল রিসার্চ্চ ইন্‌স্‌টিটিউটের প্রকাশিত ও প্রকাশ্যমান মহাভারতের কাজে দীর্ঘকাল লিপ্ত থাকিয়া ভারতের বিভিন্ন প্রদেশের

হস্তলিখিত মহাভারতের মধ্যে খুব বেশী পাঠান্তর দেখিতে পাই নাই। সুতরাং প্রক্ষিপ্তবাদের বিচারের বিশেষ আবশ্যকতা অনুভব করি না।

মানুষের সঙ্ঘকেই সমাজ বলে। মহাভারতে মানুষকে খুব বড় স্থান দেওয়া হইয়াছে। হংসগীতায় ( শা ২৯৯ তম অ ) গীত হইযাছে—

"গুহ্যং ব্রহ্ম তদিদং বো ব্রবীমি, ন মানুষাচ্ছ্রেষ্ঠতরং হি কিঞ্চিৎ"

গুহ্য একটি মহৎ তত্ত্ব বলিতেছি, মানুষ হইতে শ্রেষ্ঠতর আর কিছুই নাই।

মহাভারতকার মানুষকে মানুষরূপেই দেখিয়াছেন, দেবত্বে উন্নীত করেন নাই। শ্রীকৃষ্ণকে সাক্ষাৎ ভগবান্ বলিয়া বর্ণনা করিয়াও মধ্যে মধ্যে তাঁহাকে মানুষী মায়ায় আচ্ছন্ন করিয়াছেন। একমাত্র বিদুরের চরিত্র ব্যতীত মহাভারতে আর সকলের চরিত্রেই মানুষসুলভ দুই চারিটি দুর্ব্বলতা ফুটিয়া উঠিয়াছে। ভীষ্ম, দ্রোণ, যুধিষ্ঠির, গান্ধারী কেহই বাদ পড়েন নাই। সরলভাবে আপনার জন্মবৃত্তান্ত প্রকাশ করিতেও গ্রন্থকার মহর্ষি কিছুমাত্র কুণ্ঠা বোধ করেন নাই; অথচ কানীনপুত্র সেইযুগেও সমাজের চক্ষুতে ভাল দেখাইত না। মহর্ষি কবির এই সত্যনিষ্ঠা মহাভারতে সর্ব্বত্রই দেখিতে পাই।

সমাজেই মানুষের বড় পরিচয়, এইকারণে সমাজচিত্র সঙ্কলনের চেষ্টা করিয়াছি। গ্রন্থ বাঙ্‌লাভাষায় লিখিত বলিয়া প্রমাণস্বরূপ উদ্ধৃত সংস্কৃত অংশও বাঙ্‌লা অক্ষরেই লিখিত হইয়াছে। অধিকসংখ্যক বাঙালী পাঠকপাঠিকাদের নিকট বঙ্গবাসী-প্রকাশিত মূল মহাভারত থাকিবারই সম্ভাবনা, এইহেতু ১৮২৬ শকাব্দে বঙ্গবাসী-প্রেস হইতে প্রকাশিত পণ্ডিতপ্রবর পঞ্চানন তর্করত্নের সম্পাদিত মহাভারত হইতে প্রমাণ সংগ্রহ করিয়াছি। মহাভারত অষ্টাদশপর্ব্বে সম্পূর্ণ। আদি, সভা, বন, বিরাট উদ্যোগ, ভীষ্ম, দ্রোণ, কর্ণ, শল্য সৌপ্তিক, স্ত্রী, শান্তি, অনুশাসন, অশ্বমেধ, আশ্রমবাসিক, মৌষল, মহাপ্রস্থান ও স্বর্গারোহণ, এই আঠারটি পর্ব্ব। খিলহরিবংশ-গ্রন্থও মহাভারতের পরিশিষ্টরূপে পণ্ডিতসমাজে আদৃত। মহাভারতেও হরিবংশের পরিশিষ্টতা স্বীকৃত হইয়াছে। হরিবংশে তিনটি পর্ব্ব—হরিবংশ, বিষ্ণু এবং ভবিষ্য। সঙ্কলনে সমগ্র হরিবংশের শ্লোককেও গ্রহণ করিয়াছি। পাদটীকায় প্রমাণের উদ্ধৃতিতে পর্ব্বের নামের আদ্যক্ষর বা প্রথম দুই অক্ষর গৃহীত হইয়াছে। যেমন, বিরাটপর্ব্বের সাঙ্কেতিক সংক্ষেপ 'বি', আদিপর্ব্বের 'আদি' ইত্যাদি। যে বিষয়ে একার্থক অনেকগুলি উক্তি মহাভারতে পাওয়া যায়, সেই বিষয়ে বক্তব্যের সমর্থকরূপে দুই একটিকে সম্পূর্ণ গ্রহণ করিয়া অবশিষ্ট উক্তিগুলির পর্ব্ব, অধ্যায় এবং শ্লোকসংখ্যা একসঙ্গেই যোগ করিয়াছি। প্রথম উদ্ধৃত উক্তির সহিত সেই সকল উদ্ধৃতির ভাষা এক না হইলেও ভাবের মিল আছে।

স্বর্গত পণ্ডিত জয়চন্দ্র সিদ্ধান্তভূষণ মহাশয়ের 'শ্রীমহাভারতের বৃহৎসূচী' গ্রন্থ হইতে বিশেষ সহায়তা পাইয়াছি। শ্রদ্ধেয় অধ্যক্ষ শ্রীযুক্ত ক্ষিতিমোহন সেন মহাশয় হইতে নানাবিধ উপদেশ পাইয়াছি। 'বঙ্গীয় শব্দকোষের' সঙ্কলয়িতা পূজনীয় শ্রীযুক্ত হরিচরণ বন্দ্যোপাধ্যায়, অধ্যাপক শ্রীযুক্ত নিত্যানন্দবিনোদ গোস্বামী ও অধ্যাপক শ্রীযুক্ত হাজারীপ্রসাদ দ্বিবেদী মহাশয়গণ হইতে কোন কোন বিষয়ে পরামর্শ ও সহায়তা গ্রহণ করিয়াছি। প্রুফ দেখার কাজে

শ্রীযুক্ত সুধীরচন্দ্র কর মহাশয় আমাকে নানাভাবে উপকৃত করিয়াছেন। ইঁহাদের উপকার কৃতজ্ঞহৃদয়ে স্মরণ করি।

রবীন্দ্রনাথের হাতে গ্রন্থখানি তুলিয়া দিতে পারিলাম না, এই আক্ষেপ রহিল। যাঁহারা ভারতীয় প্রাচীন সমাজের আলোচনা করিবেন, গ্রন্থখানি তাঁহাদের কোন কাজে আসিলে শ্রম সার্থক হইবে। ইতি—

দোলপূর্ণিমা, ১৩৫২
বিশ্বভারতী, বিদ্যাভবন
শান্তিনিকেতন

শ্রীসুখময় শর্ম্মা

# সূচী

## প্রথম খণ্ড

**বিবাহ (ক)**— অতি প্রাচীনকালে স্ত্রীপুরুষের স্বৈরাচার, স্বৈরাচারই প্রাকৃতিক, উত্তর কুরুতে এই আচার, শ্বেতকেতু কর্ত্তৃক বিবাহ-মর্য্যাদা স্থাপন ১; দীর্ঘতমা কর্ত্তৃক নারীদের একপতিত্ব বিধান, দীর্ঘতমার অনুশাসনের ব্যতিক্রম, ঋতুকাল ভিন্ন স্বচ্ছন্দ-বিহার, বিবাহের সংস্কারত্ব ও পবিত্রতা,বিবাহের প্রধান উদ্দেশ্য পুত্রোৎপাদন, গৃহস্থের অবশ্য বিবাহকর্ত্তব্যতা ২; পুত্রলাভের শ্লাঘ্যতা, একমাত্র-পুত্রের বিবাহের অপরিহার্য্যতা, দ্বাপরযুগ হইতে স্ত্রীপুংমিলনে প্রজাসৃষ্টি, সাধারণের পক্ষে বিবাহ না করা খুব শুভ আদর্শ নহে, পরদারে আসক্তি অতিশয় নিন্দিত, ভার্য্যাই ত্রিবর্গের মূল ৩; ধর্ম্মপত্নীর স্থান বহু উচ্চে, নারীর উজ্জ্বল ছবি, গার্হস্থ্যের দায়িত্ব, পতি ও পত্নীবাচক কয়েকটি শব্দের অর্থ ৪; মাতৃবাচক কয়েকটি শব্দের নিরুক্তি, বিবাহের বয়স-নিরূপণ, নগ্নিকা-বিবাহ একটিও নাই, মহাভারতের মহিলাগণ যৌবনে বিবাহিত ৫; বয়স্কা কন্যা ঘরে থাকিলে পিতামাতার দুশ্চিন্তা, প্রতিবেশীদের অকারণ জিজ্ঞাসা, পিতৃগৃহে ঋতুমতী কন্যার তিনবৎসর পরে বর-নির্ব্বাচনে স্বতন্ত্রতা, ব্রাহ্ম দৈবাদি আটপ্রকার বিবাহ ৬; বিবাহের ধর্ম্মাধর্ম্মত্ব, জাতিবিশেষে বিবাহের প্রকারভেদ ৭; মিশ্রিত বিবাহবিধি, গান্ধর্ব্ব ও রাক্ষস লোকচক্ষে খুব ভাল দেখাইত না, সমাজে গান্ধর্ব্ব ও রাক্ষসবিধির প্রসার, ব্রাহ্মবিধানই সর্ব্বাপেক্ষা প্রশস্ত, বিবাহে শাস্ত্রীয় বিধিনিষেধ ৮; হিন্দুসমাজে বিবাহের স্থান, বর-কন্যার বংশ পরীক্ষা, স্ত্রীরত্নং দুষ্কুলাচ্চাপি, কন্যার বাহিক শুভাশুভ-বিচার, বরের শারীর লক্ষণ বিচার ৯; পিতার ও মাতামহের সম্বন্ধ-বিচার, সমানগোত্রপ্রবর পরিত্যাগ, মাতুলকন্যা-বিবাহ, পরিবেদন পরিবেত্তা প্রভৃতি, নিয়মের উল্লঙ্ঘন, ভীমের হিড়িম্বাবিবাহ ১০; জ্যেষ্ঠা ও কনিষ্ঠা কন্যার বিবাহের নিয়ম, ভ্রাতৃহীনা কন্যা অবিবাহ্যা, গুরুকন্যাবিবাহ নিষিদ্ধ ১১; নিষিধের প্রতিকূলে সমাজব্যবহার, বিমাতৃভগ্নী-বিবাহ, জাতিভেদে কন্যাগ্রহণ ১২; ব্রাহ্মণের ব্রাহ্মণজাতীয়া ও ক্ষত্রিয়ের ক্ষত্রিয়ার প্রাধান্য, অভিভাবকের কর্ত্তৃত্বে বিবাহ স্থির করাই সমীচীন, বিপক্ষমতের প্রবলতা ১৩; পণপ্রথা, কন্যাশুল্কই বেশী প্রচলিত ১৪; শুল্কগ্রহণ বিক্রয়ের সমান, শুল্কের নিন্দা, কন্যার নিমিত্ত অলঙ্কারগ্রহণ দোষাবহ নহে, শুল্কদাতাই প্রকৃত বর, শুল্কদাতা বিবাহের পূর্ব্বে বিদেশ চলিয়া গেলে অন্যপুরুষ-সংসর্গে পুত্রোৎপাদন ১৫; প্রথম প্রস্তাবক বরপক্ষ, পারিবারিক প্রাচীন ব্যক্তিব দায়িত্ব, পুরোহিত পাঠানের নিয়ম, ব্রাহ্মণদের ঘটকতা, বর-কর্ত্তৃক কন্যাপ্রার্থনা ১৬; পূর্ব্বে প্রস্তাব না করিয়া কন্যাদান, বাগ্‌দান, অনিবার্য্য কারণে বাগ্‌দানের পরেও অন্য পাত্রে কন্যাসম্প্রদান, সর্ব্বত্র ঐ নিয়ম ছিল না, স্বয়ম্বর কন্যার পিত্রালয়ে, রাক্ষসবিবাহ বরের বাড়ীতে ১৭; কন্যাকর্ত্তার বাড়ীতে বিবাহ, বরযাত্রী, বরের মা এবং অন্যান্য মহিলাও যাইতেন, উৎসবে আত্মীয়স্বজনের নিমন্ত্রণ, লগ্ন স্থিরীকরণ, বিবাহে হোম প্রভৃতি অনুষ্ঠান ১৮; পুরোহিতকর্ত্তৃক হোম, দম্পতির

অগ্নিপ্রদক্ষিণ, পাণিগ্রহণ, সপ্তপদীগমনে বিবাহ পূর্ণ হয়, হরিদ্রাস্নান ১৯; বিবাহসভা-বর্ণন, স্বয়ম্বর বর্ণনা ২০; কন্যাদাতার প্রদত্ত যৌতুক, খাওয়া-দাওয়া, ব্রাহ্মণকে দান, আত্মীয়-স্বজনের উপহার প্রদান, বরের বাড়ীতে কন্যাপক্ষীয়ের সৎকার ২১।

**বিবাহ** (**খ**), বিবাহে বর্ণবিচার, প্রতিলোম বিবাহের নিন্দা ২২; অনুলোম বিবাহ, দ্বিজাতির পক্ষে শূদ্রাগ্রহণ নিন্দিত, দ্বিজাতির শূদ্রাগ্রহণে মতভেদ ২৩; বিভিন্ন জাতির মিলনে উৎপন্ন সন্তানের পরিচয়, সঙ্করজাতীয় সন্তানগণের মাতৃজাতিতে পরিচয়ের নিয়ম, দেবতা যক্ষ প্রভৃতির সহিত মানুষের বিবাহ ২৪; সৌন্দর্য্যের আকর্ষণে বিবাহ, স্ত্রীপুরুষের মিলনাকাঙ্ক্ষার প্রাধান্য, আদর্শ-স্খলন, বিবাহের প্রধান উদ্দেশ্য, পুত্রশব্দের অর্থ, পুত্রের প্রকারভেদ, স্বয়ংজাতাদি দ্বাদশ প্রকার পুত্র ২৫; পঞ্চবিধ পুত্র, বিশপ্রকার পুত্র, পুত্রিকাপুত্র মাতামহের বংশরক্ষক, ক্ষেত্রজ পুত্রে ক্ষেত্রীরই অধিকার, বীজীর নহে, কুমারীর সন্তানে পাণিগ্রহীতার অধিকার ২৭; কৃতক পুত্রের সংস্কারাদির নিয়ম, কানীন পুত্রের নিয়ম, কৃষ্ণদ্বৈপায়ন কানীন হইলেও শান্তনুপুত্র নামে পরিচিত হন নাই, কর্ণ পাণ্ডুরই কানীনপুত্র, কানীন ও অধ্যূঢ় পুত্রের নিন্দা ২৮; কুমারীর সন্তানপ্রসবে কলঙ্ক, বহুপুত্র-প্রশংসা, একমাত্র পুত্র অপুত্রের মধ্যে গণ্য ২৯, তিন পুত্র জন্মিলে অপুত্রতাদোষ নাশ হয়, বহুপুত্রবত্তার নিন্দা, রুচিভেদে মতভেদ, পিতৃত্ব ও মাতৃত্বের গৌরব, বন্ধ্যাত্ব বেদনাদায়ক ৩০; ধনীর সন্তানসংখ্যা কম, দরিদ্রের বেশী, নিয়োগপ্রথা, নিয়োগপ্রথা ধর্ম্মবিগর্হিত নহে, ব্রাহ্মণের ঔরসে ক্ষত্রিয়ের জন্ম ৩১; বিচিত্রবীর্য্যের মৃত্যু, ধর্ম্মরক্ষার নিমিত্ত সত্যবতী কর্ত্তৃক ভীষ্মকে অনুরোধ, ভীষ্মের অস্বীকৃতি, গুণবান্ ব্রাহ্মণকে নিয়োগ করিতে ভীষ্মের প্রস্তাব, সত্যবতীব্যাস-সংবাদ ৩২; ধৃতরাষ্ট্রাদির জন্ম, পাণ্ডুকর্ত্তৃক কুন্তীর নিয়োগ, যুধিষ্ঠিরাদির জন্ম, নকুল ও সহদেবের উৎপত্তি, বলির ক্ষেত্রে দীর্ঘতমার পুত্রজনন ৩৩; নিয়োগ প্রথায় শারদণ্ডায়িনীর তিনটি পুত্র, আচার্য পত্নীতে সন্তান-উৎপাদন, নিয়োগ প্রথায় তিন পুত্রের অধিক আকাঙ্ক্ষা করা নিন্দিত, নিয়োগ প্রথায় অধর্ম্ম-আশঙ্কা ৩৪; ক্ষেত্রজ পুত্রকে সমাজ খুব ভাল চক্ষে দেখিত না, অর্থিনী ঋতুস্নাতা উপেক্ষণীয়া নহে ৩৫; বিধবার বিবাহ ৩৬; কলিযুগে নিষিদ্ধ, দাসীদের নৈতিক শিথিলতা ৩৭; দাসীগণও প্রভুদের স্ত্রীরূপেই বিবেচিত হইতেন ৩৮; রক্ষিতাপোষণ, পুরুষের একসঙ্গে একাধিক বিবাহ, পত্নীবিয়োগে পুনর্ব্বিবাহ ৩৯; পত্নীদের প্রতি সমান প্রীতিব্যবহার কর্ত্তব্য, প্রাচীনকাল হইতেই বহুপত্নীকতা প্রচলিত, দুশ্চরিত্রা ও অপ্রিয়বাদিনী স্ত্রী পরিত্যাজ্যা, প্রায়শ্চিত্ত-ব্যবস্থা, বলাৎকারে স্ত্রীলোকের দোষ নাই ৪০; স্বেচ্ছায় ব্যভিচারে কঠোর শাস্তি, পরদার গমনের নিন্দা ও পাপখ্যাপন, নারীর বহুপতিকতা প্রচলন ছিল না, দ্রৌপদীর পঞ্চ স্বামী নিয়মের ব্যতিক্রম মাত্র ৪১; অতি প্রাচীনযুগে জটিলা ও বার্ক্ষীর বহুপতিকতা, মাধবীর পর-পর চারিবার বিবাহ, কুরু প্রভৃতি দেশে নারীদের বহুপতিকত্ব, সকল পতিকে সমানভাবে না দেখা পাপের হেতু, পাঞ্চালীর প্রতি সকলের ভাল ধারণা ছিল না ৪২; বহুপতিকতা নিষিদ্ধ, পাত্রনির্ব্বাচনে দরিদ্রের অনাদর, ধনীর কন্যা বিবাহ করিলে দরিদ্রের বিপত্তি ৪৩; সমান ঘরে সম্বন্ধাদি সুখকর, পত্নী বা শ্বশুরের গলগ্রহ হইলে দুঃখ ৪৪।

**গর্ভাধানাদি সংস্কার**—(ক) গর্ভাধান বা ঋতুসংস্কার, ঋত্বভিগমনের অবশ্যকর্ত্তব্যতা, অনৃতুগমন নিন্দিত, ঋত্বনভিগমনে পাতক, ঋত্বভিগমনে ব্রহ্মচর্য্য স্খলিত হয় না, চতুর্থাদি রাত্রিতে অভিগমন ৪৫; অযুগ্মে কন্যা ও যুগ্মে পুত্রের জন্ম, সম্ভোগের গোপনীয়তা, পরিত্যাজ্য কাল, প্রথম তিনরাত্রি পরিত্যাগ, গর্ভিণীগমন গর্হিত, অভিগমনের পর শুদ্ধি, সহবাসকালে উৎকৃষ্ট সন্তানের কামনা ৪৬; অত্যাসক্তি নিন্দনীয়, উৎকৃষ্ট সন্তান লাভের নিমিত্ত তপস্যা, পিতামাতার শুচিতার ফল, ধর্ম্মাবিরুদ্ধ কাম ৪৭; গর্ভাধানসংস্কার ধর্ম্ম অর্থ ও কামের হেতু (খ) পুংসবন, (গ) সীমন্তোন্নয়ন, (ঘ) জাতকর্ম্ম, নবজাত সন্তানের কল্যাণে দানদক্ষিণা ৪৮; শিশুকে আশীর্ব্বাদী প্রদান (ঙ) নামকরণ; (চ) নিষ্ক্রমণ, (ছ) অন্নপ্রাশন, (জ) চূড়াকর্ম্ম, (ঝ) উপনয়ন, (ঞ) বিবাহ, গোদান, উপকর্ম্ম ৪৯।

**নারী**—পুত্র ও কন্যার সমতা, নারীর স্থানবিচারে প্রধান চরিত্র, কন্যারও জাতকর্ম্মাদি সংস্কার ৫০; পিতৃগৃহে কন্যার শিক্ষা, দত্তকপুত্রের ন্যায় কন্যাকেও দান করা, পিতৃগৃহে বালিকার কাজকর্ম্ম ৫১; কোন কোন কুমারীর নৈষ্ঠিক ব্রহ্মচর্য্য, যোগিনী সুলভা, তপস্বিনী শাণ্ডিল্যদুহিতা, সিদ্ধা শিবা ৫২; নারীর নৈষ্ঠিক ব্রহ্মচর্য্যের প্রতিকূলে একটি উদাহরণ, ব্রহ্মবাদিনী প্রভাস ভার্য্যা, স্ত্রীলোকের অস্বাতন্ত্র্য, বিবাহিতা স্ত্রীলোকের পিত্রালয়াদিতে সাময়িকভাবে গমন ৫৩; দীর্ঘকাল পিতৃগৃহে বাস নিন্দিত, অনপত্যা বিধবাদের পিতৃগৃহে বাস, পাতিব্রত্যই আদর্শ সতীত্ব, সতীত্ব পরম ধর্ম্ম, নারীর তেজস্বিতা, শকুন্তলা ৫৪, বিদুলা, গান্ধারী, কুন্তী ৫৫; দ্রৌপদী, দ্রৌপদীকে পাশাখেলায় পণ রাখায় নারীত্বের মর্য্যাদা ক্ষুণ্ণ হইয়াছে, ভার্য্যার প্রশংসা ৫৬; পত্নী মাতৃবৎ সম্মাননীয়া, স্ত্রীজাতির পূজ্যতা, পরিবারে নারীর সম্মান ৫৭; নারীর স্বভাবজাত গুণ, পতিব্রতার ধর্ম্ম ও আদর্শ, পুত্র অপেক্ষাও স্বামী প্রিয়তর ৫৮; তপস্বিনী গৃহিণী, সাংসারিক কর্ম্মে স্ত্রীলোকের দায়িত্ব ৫৯; পুরুষের বিকাশে নারীর সহায়তা, ভোজনাদির তত্ত্বাবধান, পাতিব্রত্যের ফলশ্রুতি, সতীত্ব একপ্রকার যোগ, পতিব্রতার উপাখ্যান ৬০; গান্ধারী কর্ত্তৃক কৃষ্ণকে অভিসম্পাত, দময়ন্তী কর্ত্তৃক ব্যাধভস্ম, সাবিত্রীর উপাখ্যান, সমাজের আদর্শ পাতিব্রত্য ৬১; কল্যাণীয়াকে যেভাবে আশীর্ব্বাদ করা হইত, অগ্নিসম্মুখে সহধর্ম্মিণীত্ব ৬২; স্বতন্ত্রভাবে যজ্ঞাদিতে অনধিকার, শাণ্ডিলীসুমনা-সংবাদ, প্রোষিতভর্ত্তৃকার ব্যবহার, নারীর যুদ্ধ (?), বিবাহিতাদের অন্তঃপুরে বাস ও অবরোধপ্রথা, উৎসবাদিতে বহির্গমন, সম্ভ্রান্ত ঘরের মহিলাগণ শিবিকায় যাতায়াত করিতেন ৬৩; পুরুষগণও সঙ্গে থাকিতেন, মুনিঋষিদের সস্ত্রীক পর্য্যটন, সভাসমিতিতে নারীদের আসন, সোমরস পান, বানপ্রস্থ অবলম্বন ৬৪; উদ্দেশ্য সফলের নিমিত্ত তপস্যা, স্ত্রীলোকের নিন্দা, বৈরাগ্য উৎপাদনের নিমিত্ত নারীদের নিন্দা ৬৫; বিবাহাদিতে যৌতুকাদিরূপে নারীপ্রদান, নারীধর্ষণ ৬৬; দুশ্চরিত্রা নারী, ধর্ষিতা নারীর স্থান, সাধারণ সমাজে বিধবাদের স্থান, সহমরণ ৬৭; সহমরণ-প্রশংসা, পতিপুত্রবতীর মৃত্যু সৌভাগ্যের ফল ৬৮।

**চাতুর্ব্বর্ণ্য**—বর্ণাশ্রমি-সমাজ ৬৮; বর্ণ ও জাতি, দেবতাদের জাতিভেদ, বর্ণসৃষ্টি, জন্মগত বর্ণজাতি বিষয়ে উক্তি ৬৯; কর্ম্মদ্বারা জাতি (?) ৭৪; উভয় মতের

সামঞ্জস্য বিধান ৭৬; কুলোচিত কর্ম্মের প্রশংসা ৭৮; সাধু চরিত্রের গুণে সামাজিক সম্মান লাভ, জাতি জন্মগত ৭৯; কর্ম্মের দ্বারা জাতি স্বীকার করিলে অসঙ্গতি, বিশ্বামিত্রাদির জন্মগত জাতির পরিবর্ত্তন তপস্যার ফল বা সাধারণ নিয়মের ব্যতিক্রমমাত্র, গোত্রকারক ঋষিদের তপস্যা, সঙ্কর জাতি ৮১।

**চতুরাশ্রম**—আশ্রম চারিটি, আশ্রমধর্ম্মের ব্যবস্থা ঈশ্বরকৃত, চারিবর্ণের অধিকার, জীবনের প্রথম ভাগে ব্রহ্মচর্য্য ৮২; ব্রহ্মচারীর কর্ত্তব্যাকর্ত্তব্য, ব্রহ্মচর্য্যে অমৃতত্ব ৮৩; ব্রহ্মচর্য্যের পাদচতুষ্টয়, ব্রহ্মচর্য্যের মাহাত্ম্য, ব্রহ্মচারী শব্দের অর্থ, নৈকষ্ঠি ব্রহ্মচর্য্যের ফলকীর্ত্তন, নৈষ্ঠিক ব্রহ্মচারীর পিতৃঋণ নাই, সমাবর্ত্তন, ৮৪; স্নাতক, জীবনের দ্বিতীয় ভাগে গার্হস্থ্য, গার্হস্থ্যে পত্নীগ্রহণ, চারিপ্রকার জীবিকা, গৃহস্থের কর্ত্তব্য ৮৫; পঞ্চযজ্ঞ, ব্রহ্মযজ্ঞ, পিতৃযজ্ঞ, দেবযজ্ঞ ৮৬; ভূতযজ্ঞ, নৃযজ্ঞ, ঐশ্বর্য্যলাভের উপায় ৮৭; লক্ষ্মীছাড়ার আচার মানুষের ঋণচতুষ্টয়, ঋণ পরিশোধের উপায়, গার্হস্থ্যাশ্রমের শ্রেষ্ঠতা, গৃহস্থের দায়িত্ব ৮৮; সাধু গৃহস্থগণের মুক্তি, আশ্রমান্তর গ্রহণেই মুক্তি হয় না, বানপ্রস্থের কাল, সপত্নীক বানপ্রস্থ, বানপ্রস্থগণের কৃত্য ৮৯; চারিপ্রকারের বানপ্রস্থ, বৈখানসধর্ম্মের উদ্দেশ্য, ধৃতরাষ্ট্রাদির বানপ্রস্থগ্রহণ ৯০; কেকয়রাজ শতযূপ, যযাতি, পাণ্ডুর অবৈধ বানপ্রস্থ, রাজর্ষিগণের নিয়ম, সন্ন্যাস, সন্ন্যাসীর কৃত্য ৯১; চারিপ্রকারের সন্ন্যাসী, সন্ন্যাসাশ্রমের ফল, সন্ন্যাসিগণের পরহিতৈষণা ৯২; যোগজ বিভূতি অপ্রকাশ্য, আশ্রমধর্ম্ম পালনের পরিণতি ৯৩;

**শিক্ষা**—বিদ্যার্থীর ব্রহ্মচর্য্যব্রত, গুরুগৃহে বাস ও স্বগৃহে গুরুকে রাখা, শিক্ষা আরম্ভের বয়স, জাতিবর্ণ-নির্ব্বিশেষে শিক্ষা ৯৪; শিক্ষণীয় বিষয়, রাজাদের অবশ্য শিক্ষণীয়, ম্লেচ্ছভাষা, বিভিন্ন-ভাষাবিৎ পণ্ডিত ৯৫; বেদচর্চ্চা, গুরুগৃহবাসের কাল, শিষ্যসংখ্যা, গুরুগৃহে বাসের চিত্র ৯৬; ধৌম্য ও আরুণি, উপমন্যুর গুরুভক্তি ৯৭; আচার্য্য বেদের শিষ্যবাৎসল্য, শুক্রাচার্য্য ও কচ, দ্রোণাচার্য্যের শিক্ষা, অর্জ্জুনের তপস্যা, শুকদেবের গুরু বৃহস্পতি ৯৮; শিষ্যের যোগ্যতা অনুসারে বিদ্যাদান, অধ্যাত্মবিদ্যায় অধিকারী, শিষ্যের কুল ও গুণপরীক্ষা, বেদে শূদ্রের অনধিকার, শস্ত্রবিদ্যায় সম্ভবতঃ জাতিবিচার ছিল না, ( দ্রোণ ও কর্ণ ) ৯৯; দ্রোণ একলব্য, শূদ্রের শাস্ত্রজ্ঞান, ১০০; শাস্ত্রীয় উপদেশ শ্রবণে সকলেরই অধিকার, জাতিবর্ণ-নির্ব্বিশেষে অধ্যাপকতা ১০১; হীনবর্ণ হইতে বিদ্যাগ্রহণ, সাধারণতঃ ব্রাহ্মণেরই অধ্যাপকতা, গুরুপরম্পরায় বিদ্যাবিস্তৃতি, গ্রন্থাদির অস্তিত্ব ১০২; শস্ত্রবিদ্যায় গুরুপরম্পরা, একাধিক গুরুকরণ ১০৩; স্বগৃহে গুরুকে রাখা, গুরুশিষ্যের সম্প্রদায়, অধ্যয়নের নিয়মপ্রণালী, বিদ্যালাভের তিনটি শত্রু, বিদ্যার্থীর পরিত্যাজ্য ১০৪; শিক্ষার্থীর পরিচ্ছদ, শিক্ষার্থীর অন্নবস্ত্রের ব্যবস্থা, অনধ্যায়, পরীক্ষা ১০৫; গুরুদক্ষিণা, উতঙ্কের, বিপুলের ১০৬; কুরুপাণ্ডবের, অর্জ্জুনের, গালবের, একলব্যের ১০৭; সমাবর্ত্তনের পর কোন কোন শিষ্যকে কন্যাদান ১০৮; স্ত্রীলোকের শিক্ষা, গৃহশিক্ষক, অভিভাবকের শিক্ষকতা, শকুন্তলা, সাবিত্রী, শিবা, বিদুলা, সুলভা ও প্রভাসভার্য্যা ১০৯; ব্রহ্মজ্ঞা গৌতমী, আচার্য্যা অরুন্ধতী, পতিব্রতা শাণ্ডিলী, দময়ন্তী, একজন ব্রাহ্মণী, শিখণ্ডী ১১০; গঙ্গা, সত্যবতী, গান্ধারী, কুন্তী, দ্রৌপদী ১১১; উত্তরা, মাধবী, শাস্ত্রে স্ত্রীলোকের অধিকার, বেদাভ্যাস দ্বিজাতির নিত্যকর্ম্ম, সর্ব্বাবস্থায়

অপরিত্যাজ্য ১১২ ; নিঃস্বার্থ অধ্যাপনা, পর্য্যটক মুনি-ঋষিগণ, জ্ঞানবিস্তারের আকাঙ্ক্ষা ১১৩ ; গল্পচ্ছলে শিক্ষার বিস্তৃতি, পুরাণ ইতিহাসাদির-প্রচারব্যবস্থা, শিক্ষার ব্যাপকতা, অধ্যাপনায় শাস্ত্রীয় প্ররোচনা, সশিষ্য গুরুর দেশভ্রমণ ১১৪ ; শিক্ষাবিস্তারে তীর্থের দান, বিদ্বান্‌দের বসতিতে বাসের উপদেশ, যজ্ঞমণ্ডপগুলি শিক্ষা বিস্তারের কেন্দ্র, শিক্ষার বলিষ্ঠতা ১১৫ ; রাজসভায় জ্ঞানিগণ, মিথিলা বিদ্যাপীঠ, ধনিগৃহে দ্বারপণ্ডিত ১১৬ ; বদরিকাশ্রম বিদ্যাপীঠ, নৈমিষারণ্যে মহাবিদ্যালয় ১১৭ ; আচার্য্যগণের বৃত্তি, রাজকীয় সাহায্যদান, সাধারণ সমাজের দান, বিদ্যার্থিগণ সমাজের পোষ্য, বর্ণগত বৃত্তিব্যবস্থায় শিক্ষার গভীরতা ১১৮ ; শিক্ষার সহিত বাস্তবতার যোগ, জীবনব্যাপী শিক্ষাব উপদেশ, বিদ্যার সার্থকতা চরিত্রগঠনে এবং পুণ্যকর্ম্মে ১১৯ ।

**বৃত্তিব্যবস্থা**— বৃত্তিব্যবস্থার প্রাচীনতা ১১৯ ; জাতিবর্ণভেদে জীবিকাভেদ, জীবিকাভেদের ফল, কুলোচিত বৃত্তি সর্ব্বথা অপরিত্যাজ্য, স্বধর্ম্ম পালনের ফল এবং উপেক্ষায় ক্ষতি ১২০ ; কুলধর্ম্ম কখনও পরিত্যাজ্য নহে, মানুষের সাধারণ ধর্ম্ম, ব্রাহ্মণের বৃত্তি ১২১ ; কাহাকেও কষ্ট দিতে নাই, অর্থসঞ্চয় নিষিদ্ধ, প্রতিগ্রহ নিন্দনীয়, উপযাজের অপ্রতিগ্রহ, পতিত হইতে প্রতিগ্রহ ও অযাজ্যযাজন বিশেষভাবে নিষিদ্ধ ১২২ ; কোন কোন ব্রাহ্মণের অসাধু আচরণ, ব্রাহ্মণের আপদ্ধর্ম্ম ১২৩ ; আপৎকালেও ব্রাহ্মণের অবিক্রেয়, শূদ্রবৃত্তি বর্জ্জনীয়, আপৎকালেও বর্জ্জনীয়, ব্রাহ্মণের সন্তুষ্টি, পুরোহিত-নিয়োগ ও তাঁহার কর্ত্তব্য, পৌরোহিত্য-বৃত্তির নিন্দার কারণ ১২৪ , অপ্রতিগ্রাহী ব্রাহ্মণকে রক্ষা করা রাজধর্ম্ম ১২৫ ; ব্রহ্মত্র ভূমি, কৃপণ বৈশ্য হইতে ব্রাহ্মণের উদ্দেশ্যে রাজাদের ধনগ্রহণ, ক্ষত্রিয়ের বৃত্তি, সমাজেব সেবা করিয়া করগ্রহণ ১২৬ ; মৃগয়া, যুদ্ধ বৃত্তি নহে, ক্ষত্রিয়ের কষ্টসহিষ্ণুতা, আপৎকালে অন্যবৃত্তি-গ্রহণ, ক্ষত্রিয়েব আপৎকালে অন্য বর্ণের রাজ্যশাসন, ব্রাহ্মণ ও ক্ষত্রিয়ের পরস্পর মিলন ১২৭ ; বৈশ্যের বৃত্তি, পশুরক্ষণে লভ্যাংশ, ব্যবসাতে লভ্যাংশ, গোপালনে বিশেষ অধিকার, বাণিজ্যে অবিক্রেয় বস্তু ১২৮ ; শূদ্রবৃত্তি, সঙ্করজাতির বৃত্তি ১২৯ ; বৃত্তিব্যবস্থার সুফল ১৩০ ।

**কৃষি, পশুপালন ও গো-সেবা**— কৃষি দ্বারা সমৃদ্ধিলাভ, নৃপতির লক্ষ্য ১৩০ ; কৃষকদের সন্তুষ্টিবিধান, কৃষির জন্য জলাশয় খনন, দরিদ্র কৃষকগণকে বীজ প্রভৃতি দান, বার্ত্তাকর্ম্মে সাধু লোকের নিয়োগ, কৃষক-প্রতিপালন, কররূপে ষষ্ঠাংশ-গ্রহণ, মাসিক শতকরা একটাকা সুদে কৃষিঋণ প্রদান ১৩১ ; অনুগ্রহ-ঋণ, দরিদ্র কৃষকগণকে চিরতরে দান, কর আদায়ে কৃতপ্রজ্ঞ ব্যক্তির নিয়োগ, নদীমাতৃকাদি দেশভেদে কৃষিকর্ম্মের বিভিন্ন ব্যবস্থা, ওষধি প্রভৃতি সূর্য্যেরই পরিণতি, প্রাকৃতিক অবস্থাপরিজ্ঞান, বলীবর্দ্দ দ্বারা ভূমিকর্ষণ ১৩২ ; লাঙ্গল, ধান যব প্রভৃতি শস্য, কৃষিকর্ম্মের নিন্দা, নিজে দেখাশোনা করা, পশুর উন্নতিকল্পে রাজার কর্ত্তব্য ১৩৩ ; গরু, অন্যান্য গৃহপালিত পশু, পশুচিকিৎসা, অশ্ববিদ্যা, গো-বিদ্যা, গরুর তত্ত্বাবধান স্বয়ং করা কর্ত্তব্য, গরুর মহিমা, ১৩৪ ; গবাহ্নিক দান, কপিলার শ্রেষ্ঠত্ব, গোদানের প্রশস্ততা, গোময় ও গোমূত্রের পবিত্রতা, ১৩৫ , শ্রীগো-সংবাদ, পৃষ্ঠ ও পুচ্ছের সমধিক পবিত্রতা, গো-সমৃদ্ধিকর ব্রত ১৩৬ ; গোমতী-বিদ্যা বা গো-উপনিষৎ,

গোহিংসা অত্যন্ত প্রতিষিদ্ধ, উপায়নরূপে গো-দান, গোধন ও গোপরিচর্য্যা, ১৩৭ ; মহর্ষি বশিষ্ঠের কামধেনু ১৩৮।

**বাণিজ্য**—বৈশ্যের জাতিগত অধিকার, বাণিজ্য বিষয়ে নৃপতির কর্ত্তব্য, বৈদেশিক বণিক্‌দের প্রতি রাজার লক্ষ্য ১৩৮; রাজসভায় বণিক্‌দের আদর এবং সমৃদ্ধ নগরে বৈদেশিকের আগমন, বৈদেশিক বণিক্‌দের আয় অনুসারে রাজকর, ক্রয়-বিক্রয়াদির অবস্থা বিবেচনায় কর ধার্য্য করা, বেতনস্বরূপ করগ্রহণ, ভারতের সর্ব্বত্র পণ্যদ্রব্যের পরস্পর আমদানি ও রপ্তানি ১৩৯, ভারতের বাহিরেও ভারতের বাণিজ্যের যোগাযোগ, সমুদ্রযান ১৪০।

**শিল্প**—মণি মুক্তা প্রবাল প্রভৃতি, সোনার ব্যবহারই বেশী, সোনার মাহাত্ম্য, শৈলোদা-নদীতে পিপীলিক সোনা (?) বিন্দুসরোবরে রত্নরাজি ১৪২; ধাতুশিল্প, অলঙ্কার, অ সন, সুবর্ণ-বৃক্ষ, যজ্ঞিয় উপকরণ, যজ্ঞমণ্ডপের তোরণাদি, সোনার থালা কলস প্রভৃতি, সুবর্ণমুদ্রা বা নিষ্ক ১৪৩; রূপার থালা, তামার পাত্র, কাঁসার বাসন, লৌহশিল্প, মণিমুক্তাদির ব্যবহার, দন্তশিল্প ১৪৪; অস্থি ও চর্ম্মশিল্প ১৪৫; ছত্র ও ব্যজন, চামর ও পতাকা, কুশাসন ১৪৬; উশীরচ্ছদ, শিবিকা, রথ, স্থাপত্য-শিল্প ১৪৭; পটগৃহ (তাঁবু), উড়ুপ (ভেলা), মঞ্জুষা (পেটিকা) ১৫২; নৌকা ১৫৩; জলযন্ত্র, কাষ্ঠশিল্প, বস্ত্রশিল্প ১৫৪; ধর্ম্মসংক্রান্ত অনুষ্ঠানে দেশজ বস্ত্রাদি, শিকা, মধু (ফলজ, বৃক্ষজ ও পুষ্পজ) ১৫৬; শিল্পরক্ষায় রাজাদের কর্ত্তব্য, ধনী শিল্পিগণ হইতে কর আদায়, শিল্পের সমাদর ১৫৭, কৃষি বাণিজ্য ও শিল্পের প্রশংসা ১৫৮।

**আহার ও আহার্য্য**—প্রকৃতিভেদে আহার্য্যভেদ ১৫৮; আহারে ক্ষুধাই প্রধান উপকরণ, দুইবার-মাত্র ভোজনের বিধান, ব্রীহি ও যব প্রধান খাদ্য, অন্যান্য খাদ্য, মাংসভক্ষণে মতভেদ ১৫৯; বৈধ মাংসের ভক্ষণে দোষ নাই ১৬০; অভক্ষ্য মাংস, বৃথামাংস ভোজন, মাংসবর্জ্জনের প্রশংসা, খাদ্য মাংস ১৬১, মাংসের বহুল ব্যবহার, মাছ, একাকী স্বাদু দ্রব্য খাইতে নাই, পরিবারের সকলের সমান খাদ্য ১৬২; যোগিগণের খাদ্য, পার্ব্বত্য-জাতির ভক্ষ্য, দধি দুগ্ধ প্রভৃতির শ্রেষ্ঠতা, সোমরস-পান ১৬৩; সুরাপান ১৬৪; মদ্যপানের নিন্দা, গোমাংস অভক্ষ্য, অতি প্রাচীনকালে গোহত্যা ১৬৫; অখাদ্য, অন্নগ্রহণে বিধি নিষেধ ১৬৬; আপৎকালে ভোজ্যাভোজ্যের বিচার চলে না, আর্থিক অবস্থার তারতম্যে খাদ্যের তারতম্য, ধনী ও দরিদ্রের ভোজনশক্তির প্রভেদ ১৬৭; পাক ১৬৮; পাকপাত্র, ভোজনপাত্র, পরিবেষণ, ভোজনের অন্যান্য নিয়ম ১৬৯।

**পরিচ্ছদ ও প্রসাধন**—বিভিন্ন বর্ণের বস্ত্র, ব্রাহ্মণগণের সাদা কাপড় ও মৃগচর্ম্ম, শুক্ল বস্ত্রের শুচিতা, রাজাদের প্রাবার-ব্যবহার, কার্য্যবিশেষে ভিন্ন ভিন্ন বস্ত্রের ব্যবহার ১৭০; যুদ্ধে রক্তবস্ত্র, দেশভেদে বস্ত্রভেদ, রাক্ষসদের বস্ত্র পরিধান, উষ্ণীষ, পুরুষদের অঙ্গদাদি অলঙ্কার-ব্যবহার, রাজাদের মাথায় মণি, গলায় নিষ্কনির্ম্মিত হার, সোনার শিরস্ত্রাণ প্রভৃতি ১৭১; পুরুষদের মাথায় লম্বা চুল বেণী প্রভৃতি, শৃঙ্গের ন্যায় কেশবিন্যাস, কাকপক্ষ, ব্যাস ও দ্রোণাচার্য্যের শ্মশ্রু ১৭২; ব্রহ্মচারীর পোশাক, বানপ্রস্থ ও

সন্ন্যাসিগণের পরিচ্ছদাদি, যজ্ঞে যজমানের পরিচ্ছদ, মহিলাদের পোশাকপরিচ্ছদ, বিবাহের বস্ত্র, সোনার মালা প্রভৃতি অলঙ্কার ১৭৩; স্ত্রীপুরুষনির্ব্বিশেষে কুণ্ডলের ব্যবহার, ভ্রূমধ্যে কৃত্রিম চিহ্ন, ছাতা ও জুতা, চন্দন, মাল্য প্রভৃতি, তুঙ্গ ও কৃষ্ণাগুরু ১৭৪; ইঙ্গুদ ও এরণ্ডতৈল, পিষ্ট রাইসরিষা, স্নানান্তে পুষ্পাদিধারণ, পুষ্পমাল্য, পুষ্পপ্রীতি ১৭৫; কেশবিন্যাস ও অঞ্জনলেপন, বিধবাদের নিরাভরণতা ১৭৬।

**সদাচার**— সদাচার শব্দের অর্থ, আচার পালনের ফল ১৭৬; সদাচার-প্রকরণ, অন্তঃশুদ্ধি, আর্য্য ও অনার্য্য ১৭৭।

**পারিবারিক ব্যবহার**— পিতা ও মাতা, পিতা ও মাতার মধ্যে শ্রেষ্ঠত্ব বিষয়ে মতভেদ ১৭৮; কল্যাণ গুরুজনের সেবার অধীন, আচার্য্যপূজা, গুরুজনের প্রীতি উৎপাদন শ্রেষ্ঠ ধর্ম্ম ১৭৯; গুরুজনের সেবাতে স্বর্গবাস, পিতৃমাতৃভক্ত ধর্ম্মব্যাধ, দেবব্রতের মৃত্যুঞ্জয়তা, গুরুজনের ভরণপোষণ না করিলে পাপ, প্রত্যূষে মহাগুরু-প্রণতি, গুরুজনের আগমনে প্রত্যুত্থান ও অভিবাদন, সকল কার্য্যে অনুমতি গ্রহণ ১৮০; পিতামাতার দোষ ধরিতে নাই, তাঁহাদিগকে কার্য্যে নিয়োগ করিলে পাপ হয়, মহাগুরুর তৃপ্তিতে বিশ্বের তৃপ্তি, পিতৃত্রয়, দীন পুত্রের প্রতি পিতামাতার স্নেহ বেশী, ভ্রাতা ও ভগিনী ১৮১; পাণ্ডবগণ ও বিদুরের আদর্শ ভ্রাতৃপ্রেম, জ্যেষ্ঠ ও কনিষ্ঠের আচরণ ১৮২; জ্যেষ্ঠ ভ্রাতাকে অবমাননা করা অনুচিত, নলরাজার আদর্শ ভ্রাতৃপ্রেম, ভাইদের মধ্যে বন্ধুতা ও সৌহার্দ্দ্য, পৃথক্ পরিবারে বাস করা ক্ষতিকর ১৮৩; জ্যেষ্ঠা ভগিনী, কনিষ্ঠা ভগিনী, অনপত্যা ভগিনীর ভরণপোষণ, আদর্শ সর্ব্বত্র অনুসৃত হয় নাই, গরুড় ও নাগগণ, জ্যেষ্ঠ ভ্রাতার পত্নী মাতার সমান, সস্ত্রীক জ্যেষ্ঠ ভ্রাতার শয়নগৃহে কনিষ্ঠের প্রবেশ দূষণীয় নহে, বৈপরীত্যে দোষ, কনিষ্ঠের পত্নীর প্রতি ভাশুরের ব্যবহার ১৮৪; গুরুজনকে 'তুমি' বলা তাঁহার মরণের সমান, অপমান করিবার উদ্দেশ্যে 'তুমি' বলা অত্যন্ত অন্যায়, অন্যথা নহে, জামাতার আদর, জ্ঞাতির দোষ, জ্ঞাতির গুণ ১৮৫; জ্ঞাতির প্রতি ব্যবহার, বিপন্ন দুর্য্যোধনের প্রতি পাণ্ডবগণের ব্যবহার ১৮৬; জ্ঞাতিপ্রীতি, বৃদ্ধ জ্ঞাতিকে আশ্রয়দান, পরস্পর বিবাদে শত্রুবৃদ্ধি, জ্ঞাতিহিংসায় শ্রীভ্রংশ, ধৃতরাষ্ট্রের প্রতি ব্যাসের উপদেশ, জ্ঞাতি বশীকরণের উপায় ১৮৭; জ্ঞাতিবিরোধে মধ্যস্থতা মিত্রকর্ম্ম, পারিবারিক সাধু ব্যবহার ১৮৮।

**প্রকীর্ণ ব্যবহার**— অদৃশ্য বস্তু দর্শনের উপায়, অন্তঃপুরে প্রবেশবিধি ১৮৯; অপমানিত করার উপায়, অপুত্রিকাদি নারীর মাঙ্গলিক কার্য্যে অনধিকার, অভিবাদন ১৯০; অভিষেক, অমঙ্গলসূচক শব্দ শ্রবণে 'স্বস্তি' শব্দ উচ্চারণ ১৯১; আত্মহত্যার উপায়, আত্মীয়ের গৃহ হইতে বিদায়ের দৃশ্য, আনন্দ প্রকাশ ১৯২; আর্য্যগণ অপশব্দ উচ্চারণ করিতেন না, ইচ্ছাপূর্ব্বক আত্মীয়স্বজনকে বিদায় দেওয়া হইত না, উত্তেজিত করা, উৎসব ১৯৩; উপহাস ১৯৪; উল্কা ও উল্মুক, কনিষ্ঠ ভ্রাতার নিকট ক্ষমা প্রার্থনা, ক্রীড়া-কৌতুক ১৯৫; গৃহারম্ভ ও গৃহপ্রবেশ ১৯৬; গো-দোহন, চিন্তার বহিঃপ্রকাশ, নর্ত্তকগণ অন্তঃপুরে পুরাণ কাপড় পাইতেন, নব বধূকে সঁপিয়া দেওয়া,

নিমন্ত্রণে দূতপ্রেরণ, পতির নাম-গ্রহণ, পতির প্রতি আশঙ্কা, পতিগৃহে এবং পিতৃগৃহে প্রসব ১৯৭; প্রথম দর্শনে কুশল প্রশ্নাদি, প্রিয় সংবাদ শ্রবণে ধনদান, বরদান, বশীকরণ, বালচাপল্য, বিরাগে নমস্কার শব্দের প্রয়োগ, ভৎর্সনা ১৯৮; ভাশুর অর্থে শ্বশুর শব্দ, ভাশুর ভ্রাতৃজায়ার সহিত আলাপ করিতেন না, ভূতাবেশের প্রবাদ, ভূমিতে পদাঘাত, মনুষ্য ক্রয়বিক্রয়, মনুষ্যবিক্রয় অবিহিত, মন্ত্র দ্বারা রাক্ষসী মায়া নাশ ১৯৯; মাঙ্গলিক দ্রব্য, মৃগয়া, রোদন, শপথ ২০০; শাপ ২০১; শ্মশানসম্ভূত পুষ্পের অগ্রাহ্যতা, সন্ধ্যাকালে কর্ম্মবিরতি, সপত্নীবিদ্বেষ ২০২; সভা-সমিতি, ২০৩; সোম-পান, ক্ষোভে বস্ত্রাঞ্চলাদি কম্পন ২০৪।

**অতিথিসেবা ও শরণাগত-রক্ষণ**— অতিথিসেবা নিত্যকর্ম্মের অন্তর্গত, অতিথির সেবা না করিলে পাপ ২০৪; অতিথি শব্দের অর্থ, অতিথি-সৎকারে আড়ম্বর নিষিদ্ধ, অতিথিপূজার পদ্ধতি, সমাজে বিশিষ্ট অভ্যাগতের সম্বর্দ্ধনা, সম্মানিত অভ্যাগতকে বস্ত্রাদি উপঢৌকন দান ২০৫; রাজপুরীতে মুনি-ঋষিদের অভ্যর্থনা, অতিথি শত্রু হইলেও অভ্যর্থনা করিবে, অতিথির প্রত্যাবর্ত্তনে অনুগমন, অতিথির ভোজনা-বশিষ্ট অন্নের পবিত্রতা, শিবির আত্মত্যাগ ২০৬; কপোতলুব্ধক-সংবাদ, স্বর্গারোহণে যুধিষ্ঠিরের সঙ্গী কুকুর, কুন্তীর দয়া ২০৭।

**ক্ষমা ও শ্রদ্ধা**— যুধিষ্ঠিরের চরিত্রে ক্ষমাগুণ, শমীক-ঋষির অনুপম ক্ষমা, ক্ষমার প্রশংসা, যযাতির উপদেশ ২০৮; বিদুরনীতি, যুধিষ্ঠিরদ্রৌপদী-সংবাদ, শক্তানাং ভূষণং ক্ষমা ২০৯; ক্রোধশান্তিতে ক্ষমার শক্তি, শম-দমের প্রশংসাচ্ছলে ক্ষমার উল্লেখ, ক্ষমাশীল ব্যক্তির পরাভব ২১০; সর্ব্বদা ক্ষমা করা উচিত নহে, সতত উগ্রতা বর্জ্জনীয়, সময় বুঝিয়া ক্ষমা করিতে হয়, ক্ষমার পাত্রাপাত্র ও কালের বিবেচনা ২১১; লোকনিন্দার অনুরোধে ক্ষমা, শ্রদ্ধা ভিন্ন কিছুই নিষ্পন্ন হয় না, শ্রদ্ধাবিরহিত যজ্ঞ তামস, সাত্ত্বিকাদিভেদে শ্রদ্ধা তিন প্রকার, অশ্রদ্ধার অনুষ্ঠান নিষ্ফল ২১২।

**অহঙ্কার ও কৃতঘ্নতা**— অহঙ্কারী দুর্য্যোধনের পরিণতি, অহঙ্কার ত্যাগের উপদেশ, অহঙ্কার পতনের হেতু, যযাতির অধঃপতন, নহুষের সর্পত্বপ্রাপ্তি ২১৩; আত্মগুণখ্যাপন আত্মহত্যার সমান, কৃতঘ্নতার দোষ ২১৪।

**দানপ্রকরণ**— ইহলোকে ও পরলোকে দানের ফলভোগ ২১৪; সাত্ত্বিকাদিভেদে ত্রিবিধ দান, মতান্তরে পঞ্চবিধ দান, অশ্রদ্ধার দান অতি নিন্দিত ২১৫; নিষ্কাম দানের প্রশস্ততা, দানের উপযুক্ত পাত্র, অপাত্রে দানে দাতার অকল্যাণ, প্রার্থীকে বিমুখ করিতে নাই, দানে জাতি বিচার্য্য নহে, পাত্র বিচার্য্য, নানাবিধ দানের প্রশংসা ২১৬; বাপী কূপ প্রভৃতি খনন, কালবিশেষে দানে পুণ্যাধিক্য, অতি দান নিন্দিত ২১৭।

## দ্বিতীয় খণ্ড

**ধর্ম্ম**— চতুর্ব্বর্গে ধর্ম্মের স্থান, একসঙ্গে ধর্ম্ম অর্থ ও কামের উপভোগ বিরুদ্ধ নহে, ধর্ম্মের প্রয়োজন, ধর্ম্ম শব্দের দ্বিবিধ ব্যুৎপত্তি ২২১; অনিন্দ্য আচরণই ধর্ম্ম, ধর্ম্ম উভয় লোকে কল্যাণপ্রদ, আনুষ্ঠানিক ধর্ম্মের প্রধান লক্ষ্য চিত্তশুদ্ধি, ধর্ম্মই মোক্ষের প্রাপক ২২২;

ধর্ম বিষয়ে বেদের প্রাথমিক প্রামাণ্য, তারপর ধর্মশাস্ত্রের প্রামাণ্য, ধর্মনির্ণয়ে শিষ্টাচারের প্রামাণ্য, প্রমাণের বলাবলত্ব ২২৩; মহাজনো যেন গতঃ স পন্থাঃ, শ্রুতিস্মৃতির তাৎপর্য্য নির্ণয় করিতে শিষ্টাচারের সহায়তা ২২৪; জাতিধর্ম ও কুলধর্ম, দেশধর্ম, ধর্মলাভের উপায় ২২৫; সর্ব্বজনীন ধর্ম, ধর্মের সার্ব্বভৌমিকতা, অহিংসা ও মৈত্রী ২২৬; ধর্মের সনাতনতা, প্রবৃত্তি ও নিবৃত্তিমূলক ধর্ম, ধর্মের পথ সত্য ও সরল ২২৭; ধর্মে ছল বা কুটিলতার স্থান নাই, ফলে অনাসক্তির প্রশস্ততা, ধর্মসংশয়ে জ্ঞানীদের উপদেশ গ্রাহ্য, ধর্মের পরস্পর অবিরোধ ২২৮; ধর্মবণিক্ অতিশয় নিন্দিত, ধর্ম বিষয়ে বলবানের অত্যাচার, ধর্মে গুরুর সহায়তা, একাকী ধর্মাচরণের বিধান ২২৯; দেশকাল বিবেচনায় অনুষ্ঠানের পরিবর্ত্তন, ধর্ম কখনও পরিত্যাজ্য নহে, ধর্মই রক্ষক, ধর্ম পালনের নিমিত্ত অসংখ্য উপদেশ ২৩০; যতো ধর্মস্ততো জয়ঃ, ভারতসাবিত্রীতে ধর্মমহিমা কীর্ত্তন ২৩১; সমাজভেদে ধর্মভেদ, দস্যু প্রভৃতির ধর্ম, দস্যু ধর্মেরও উদ্দেশ্য মহৎ ২৩২; সাধু উদ্দেশ্যে যাহা করা যায় তাহাই ধর্ম, যুগধর্ম, ধর্মের আদর্শ ও উপেয় ২৩৩।

**সত্য**— সত্য বাঙ্ময় তপস্যা, সত্যই সকল ধর্মের মূল, তের প্রকার সত্য ২৩৪; সত্য সকল সদ্গুণের অধিষ্ঠান, সত্য শব্দের সাধারণ অর্থ যথার্থবচন, সত্য উপাসনার উপদেশ ২৩৫; প্রাণিহিতকর বাক্যই সত্য, অযথার্থ বচনকেও সত্য বলা যায়, সত্যানৃত-বিবেচনা, অন্যের অনিষ্টজনক যথার্থ বচন অনৃত ২৩৬; কৌশিকোপাখ্যান, সত্য ও ধর্মের ঘনিষ্ঠ সম্পর্ক, শঙ্খ-লিখিতোপাখ্যান, সত্যবাক্যের প্রশংসা ২৩৭; বাচিক ও মানস সত্য, অশ্বমেধযজ্ঞ অপেক্ষাও সত্যের ফল বেশী, সত্য ব্রহ্মপ্রাপ্তির উপায়, সত্য দ্বারা মিথ্যাবাদীকে জয় করা ২৩৮; ভীষ্মদেবের শেষ উক্তি সত্যবিষয়ে, কপট সত্য অতিশয় ঘৃণ্য, হতো গজ ইতি ২৩৯।

**দেবতা**—দেবতার স্বরূপ, তাঁহারা ঈশ্বরের বলে বলীয়ান্ ২৩৯; উপাসকের নিকট তাঁহার দেবতাই পরমেশ্বর, জড়বস্তুর অধিষ্ঠাত্রীরূপে দেবতার কল্পনা ২৪০; দেবতাদের বিশেষ বিশেষ স্বরূপ, অগ্নি, আহুতিপ্রদান ও উপাসনা ২৪১; সহদেবকৃত অগ্নিস্তুতি, মন্দপালকৃত স্তুতি, সারিসৃক্কাদিকৃত স্তুতি, অগ্নির সপ্ত জিহ্বা, ইন্দ্র, ইন্দ্রের সভাবর্ণন, নহুষের ইন্দ্রত্বপ্রাপ্তি ২৪২; ইন্দ্র একটি উপাধি, ইন্দ্রের কর্ত্তব্য, ইন্দ্র পর্জ্জন্যের অধিপতি, ইন্দ্রধ্বজের পূজা, ঋভুগণ, কালী (কাত্যায়নী, চণ্ডী) ২৪৩; কালীর ভীষণ স্বরূপ সংহারের প্রতীক, কুবের, তিনি কৈলাসবাসী, গঙ্গা, গঙ্গামাহাত্ম্য, দুর্গা (যুধিষ্ঠিরকৃত স্তুতি) ২৪৪; দুর্গানামের অর্থ, অর্জ্জুনকৃত স্তুতি, মহাদেবের পত্নী, শৈলপুত্রী, বরুণ ২৪৫; বিশ্বকর্মা, বিষ্ণু-উপাসনার ফলশ্রুতি, কাম্য বিষ্ণুপূজা, বিষ্ণুর সহস্রনাম, বিষ্ণুর মূর্ত্তি ২৪৬; নারায়ণ-প্রণতি, ব্রহ্মা, ব্রহ্মাই মহাভারত রচনার মূল প্রবর্ত্তক, যম, শিব, সহস্রনাম স্তোত্র, দক্ষযজ্ঞনাশ ২৪৭, মূর্ত্তি, মহাদেবের মাহাত্ম্য ও উপাসনা ২৪৮; লিঙ্গমাহাত্ম্য ও পূজাবিধান ২৪৯, মহাদেব উমাপতি, শিব ও রুদ্র, শ্রী, শ্রীর প্রসাদ, শ্রীকৃষ্ণ, শ্রীকৃষ্ণই পরম ব্রহ্ম ২৫০; সরস্বতী, সাবিত্রী, পৈপ্পলাদির সাবিত্রী উপাসনা, সূর্য্য, সূর্য্যের অষ্টোত্তর-শতনাম, যুধিষ্ঠিরকৃত সূর্য্যস্তুতি ও সূর্য্যের বরদান ২৫১; সৌরব্রত, স্কন্দ, স্কন্দের স্বরূপ ২৫২; স্কন্দের শৈশব,

স্কন্দের কৃত্তিকাপুত্রত্ব, অগ্নি ও গঙ্গা হইতে স্কন্দের জন্ম, হরপার্ব্বতী হইতে উৎপত্তি, বিস্তৃত জন্মবিবরণ ২৫৩; কুমারের অভিষেক ও পারিষদবর্গ, কুমারানুচর মাতৃবর্গ ২৫৪; দেবসেনার সহিত বিবাহ, স্কন্দ-কর্ত্তৃক মহিষাসুর ও তারকাসুরের নিধন, দেবতাদের শ্রেষ্ঠ যোদ্ধা, স্কন্দের ঈশ্বরত্ব, যুদ্ধারম্ভে বীর কর্ত্তৃক স্কন্দপ্রণতি, কার্ত্তিকেয়াদি নামের যৌগিক অর্থ, জন্ম সম্বন্ধে বিভিন্ন মত সংগ্রহ ২৫৫; হেরম্ব, মহাভারত লিখিবার জন্য গণেশের স্মরণ, অনেক দেবতার নাম গ্রহণ, অধিক পূজিত দেবতা ২৫৬; দেবতাদের জন্মমৃত্যু, জাতকর্ম্মাদি ক্রিয়া, চাতুর্ব্বর্ণ্য, দেবতাদের ঐশ্বর্য্য, দেবতাদের বিশেষ চিহ্ন, দেবতাগণ স্বপ্রকাশ ২৫৭; দেবতাদের মধ্যে উপাস্য-উপাসকভাব, অবতারবাদ, শ্রীকৃষ্ণ ও রামচন্দ্রের অবতারত্ব, কল্কীর অবতারত্ব, বরাহ, যক্ষপিশাচাদি দেবযোনির পূজা ২৫৮; গৃহদেবী, রাক্ষসী (?), সাত্ত্বিকাদি প্রকৃতিভেদে পূজাভেদ, বিভূতির পূজা, সকল দেবতাই ভগবানের বিভূতি, তিনিই চরম উপাস্য ২৫৯।

**উপাসনা**—উপাসনা মুক্তির অনুকূল, সাকার ও নিরাকারের উপাসনা ২৫৯; শাক্তশৈবাদি সম্প্রদায়, নিরাকার উপাসনার দুঃসাধ্যতা, উপাসনার ফল, পিতৃলোকের পূজা, দেবপিতৃপূজনের ফল ২৬০; সন্ধ্যা অগ্নিহোত্র প্রভৃতি নিত্যকর্ম্ম, নৈমিত্তিক ও কাম্য পূজাদি, উপাসনায় জপের প্রাধান্য, দেবপূজায় পূর্ব্বাহ্ণ প্রশস্ত, পিতৃপূজায় অপরাহ্ণ, গন্ধ-পুষ্পাদি বাহ্য উপচার, পূজকের খাদ্যই দেবতার নৈবেদ্য, ভক্তিভাবে প্রদত্ত পত্রপুষ্পাদি ভগবান্ গ্রহণ করেন ২৬১; মূর্ত্তিপূজা ২৬২।

**আহ্নিক ও কৃত্য**—ধর্ম্মশাস্ত্র শ্রেয়ঃ নির্দ্দেশ করে, বেদ ও বেদানুমোদিত স্মৃতির প্রামাণ্য ২৬২; মনুর আদর, গৃহ্যকর্ম্মের বিধিব্যবস্থা, আর্ষ শাস্ত্রের অনতিক্রমণীয়তা, ঋষিগণের সর্ব্বজ্ঞতা ২৬৩; শাস্ত্রাদেশ পালনের পরিণাম শুভ, শাস্ত্রবিহিত অদৃষ্ট ফলে আশঙ্কা করিতে নাই, কর্ম্ম অবশ্য-কর্ত্তব্য, শ্রদ্ধাই সকল কর্ম্মকাণ্ডের মূল, শয্যাত্যাগের সময় স্মরণীয় ২৬৪; প্রাতঃকালে স্পৃশ্য, সূর্য্যোদয়ের পরে নিদ্রা যাইতে নাই, বিন্মূত্রোৎসর্গের নিয়ম, শৌচাচমনাদি, দন্তধাবন, গৃহমার্জ্জনাদি, স্নানবিধি ২৬৫, সন্ধ্যা-আহ্নিক, অগ্নিহোত্র, অগ্নিপ্রতিনিধি, যজ্ঞের অধিকারি-নির্ণয়, যজ্ঞে অবিহিত দ্রব্য, অগ্নিহোত্র ও সন্ধ্যাহ্নিকের নিত্যতা ২৬৬; সন্ধ্যা-উপাসনার অসংখ্য উদাহরণ, দেবপূজা, প্রসাধন, মধ্যাহ্ন স্নান, স্নানের দশটি গুণ, অন্যব্যবহৃত বস্ত্রাদি অব্যবহার্য্য, অনুলেপন, বৈশ্বদেবাদি বলি, নিশাচর-বলি ২৬৭; ভিক্ষা দান, শ্রাদ্ধদিনে বলিবিধান, বৈশ্বদেব শব্দের অর্থ, সকলের ভোজনের পরে অন্নগ্রহণ, দেবযক্ষাদিভেদে বলির দ্রব্যভেদ, দানে আত্মতুষ্টি ২৬৮; দ্বিজগণের যজ্ঞোপবীত-ধারণ, তাম্রপাত্রের প্রশস্ততা, গোশৃঙ্গাভিষেক, সোমবলি, নীলষণ্ড-শৃঙ্গাভিষেক, আকাশশয়ন-যোগ, বৃক্ষচ্ছেদন অমাবস্যায় নিষিদ্ধ ২৬৯; ব্রতের ফল, সঙ্কল্পবিধান, মন্ত্রসংস্কৃত দ্রব্যই হবিঃ, উপবাস-বিধি, পুণ্যাহ-বাচন, দক্ষিণা দান, পুরাণাদি শ্রবণের দক্ষিণা, অনুকল্প ব্যবস্থা ২৭০; প্রতিগ্রহের যোগ্যতা, অপ্রতিগ্রাহ্য দ্রব্য, তীর্থ-পর্য্যটন, তীর্থযাত্রার অধিকারী, তীর্থফল-লাভে অধিকারী, শয়নে দিক্‌নির্ণয় ২৭১; শ্মশ্রুকর্ম্ম, সন্ধ্যাকালে কর্ম্মবিরতি, আচারপালনে দীর্ঘায়ু ২৭২।

**শবদাহ ও অশৌচ**— শবদেহের আচ্ছাদন, শবদেহের সাজসজ্জা, চন্দনকাষ্ঠ প্রভৃতির দ্বারা দাহ ও সামগীতি ২৭২ ; দাহ-পদ্ধতি, সাগ্নিকের দাহবিধি, যুদ্ধক্ষেত্রে মৃতদের শবদাহ ২৭৩ ; দাহান্তে স্নান, স্নানান্তে উদকক্রিয়া, যতির দেহ অদাহ্য, অশৌচবিধি, যুদ্ধে মৃত্যুতে জ্ঞাতিবর্গের সদ্যঃশৌচ ২৭৪ ।

**শ্রাদ্ধ ও তর্পণ**— পিতৃঋণ পরিশোধ, শ্রাদ্ধ ও তর্পণ, তর্পণবিধি, ঋষি-তর্পণ, নিত্যবিধি, বলীবর্দ্দপুচ্ছোদকে তর্পণ ২৭৫ ; অমাবস্যার প্রশস্ততা, তীর্থতর্পণ, প্রেততর্পণ, শ্রাদ্ধের ফল, শ্রদ্ধার প্রাধান্য ২৭৬ ; দান শ্রাদ্ধের অঙ্গ, নিমির সময়ের বহু পূর্ব্ব হইতে শ্রাদ্ধপ্রথা প্রচলিত, কুশোপরি পিণ্ডস্থাপনের ব্যবস্থা, পাণ্ডুর শ্রাদ্ধ ২৭৭ ; বিচিত্র-বীর্য্যের শ্রাদ্ধ, দানে শ্রাদ্ধসিদ্ধি, মহাযুদ্ধে নিহত বীরগণের শ্রাদ্ধ, মহাপ্রস্থানের পূর্ব্বে যুধিষ্ঠিরকৃত শ্রাদ্ধ, বৃষ্ণিবংশে শ্রাদ্ধকৃত্য, মাতামহ ও মাতুল কর্ত্তৃক অভিমন্যুর শ্রাদ্ধ ২৭৮ ; মৃতভ্রমে জীবিতের শ্রাদ্ধ, আত্মশ্রাদ্ধ, ধৃতরাষ্ট্রাদির শ্রাদ্ধ, শ্রাদ্ধের প্রধান ফল, নিত্যশ্রাদ্ধ ২৭৯ ; প্রশস্ত কাল, নৈমিত্তিক শ্রাদ্ধ, গুণবান্ অতিথির সমাগমে শ্রাদ্ধ, কাম্য শ্রাদ্ধ, কার্ত্তিকে গুড়ৌদন-দান, কার্ত্তিকী পূর্ণিমার প্রশস্ততা, গজচ্ছায়া-যোগ ২৮০ ; হস্তীর ছায়ার শ্রাদ্ধ, তিথিবিশেষে ফল, নক্ষত্রবিশেষে ফল, মঘাত্রয়োদশী ২৮১ , গয়াশ্রাদ্ধ ( অক্ষয় বট ), প্রশস্ত দ্রব্য, অগ্নৌকরণ, সাবিত্রী-জপ, পিণ্ডত্রয়ের বিসর্জ্জনপ্রণালী, শ্রাদ্ধে সংযম, মৎস্যমাংসাদি নিবেদন ২৮২ ; বিভিন্ন প্রাণীর মাংসে তৃপ্তি, বর্জ্জনীয় ব্রীহ্যাদি, বর্জ্জনীয় ব্যক্তি, অন্যবংশজ নারীর পক্বান্নাদি নিষিদ্ধ, অমেধ্য দ্রব্য বর্জ্জনীয়, ব্রাহ্মণ-বরণ ২৮৩ ; ব্রাহ্মণ-পরীক্ষা, দেবকৃত্যে বর্জ্জনীয় ব্রাহ্মণ, দমাদিসম্পন্ন ব্রাহ্মণ শ্রাদ্ধে বরণীয়, পঙ্‌ক্তিপাবন ব্রাহ্মণ অতি প্রশস্ত, মিত্র অথবা শত্রু বরণীয় নহে, সম্ভোজনী অতি নিন্দিত ২৮৪ , দরিদ্র ব্রাহ্মণের বরণ প্রশংসনীয়, শ্রাদ্ধাদিতে অনর্চ্চনীয় ব্রাহ্মণ, সর্ব্বত্র ব্রাহ্মণের ভোজন ব্যবস্থা ২৮৫ ; সামর্থ্য অনুসারে ব্যয়-বিধান, শ্রাদ্ধে অধিকসংখ্যক ব্রাহ্মণের বরণ নিন্দিত, সংহিতা এবং পুরাণাদিরও এই অভিমত ২৮৬ ; প্রাচীন পদ্ধতির অনাড়ম্বরতা, শ্রাদ্ধের অধিকারী, ক্ষত্রিয় কর্ত্তৃক ব্রাহ্মণের শ্রাদ্ধ, গঙ্গায় অস্থি-প্রক্ষেপ, শ্রাদ্ধাদি দ্বারা সমাজের উপকার ২৮৭ ।

**রাজধর্ম্ম (ক)**— রাজধর্ম্মপ্রণেতা ঋষিগণ, অরাজক সমাজের দুরবস্থা, মাৎস্য-ন্যায়, রাজাই সমাজের রক্ষক, ২৮৮ , মুনি-শমীক-বর্ণিত অরাজক রাষ্ট্রের ভীষণতা, বৈন্যই আদি রাজা, মতান্তরে মনুই আদি রাজা ২৮৯ ; রাজকরণ ও রাজার সম্মান, রাজনিয়োগে প্রজা-সাধারণের অধিকার, বংশগত অধিকার প্রতিষ্ঠিত, রাজা ভগবানের বিভূতি-স্বরূপ, রাজাদের সহজাত গুণ, চরিত্রগঠনে রাজার দায়িত্ব ২৯০ ; আদর্শ রাজচরিত্র, পুরুষকার, সত্যনিষ্ঠা, মৃদুতা ও তীক্ষ্ণতা পরিত্যাগপূর্ব্বক মধ্যম পন্থা অবলম্বন, ব্যসন-পরিত্যাগ, প্রজাহিতের নিমিত্ত গর্ভিণী-ধর্ম্মাবলম্বন, ধীরতা, ভৃত্যাদির সহিত ব্যবহারে আপন মর্য্যাদা রক্ষা, প্রজার হিতার্থে কঠোর ত্যাগ ২৯১ ; চাতুর্ব্বর্ণ্য-সংস্থাপন, বিচারবুদ্ধি, প্রজারঞ্জন, ক্ষত্রধর্ম্মের গুরুত্ব, সময়ানুবর্ত্তিতা প্রভৃতি, সামাদি নীতির প্রয়োগে কালজ্ঞতা, বিশ্বস্ততা, প্রিয়বাদিতা জিতেন্দ্রিয়তা প্রভৃতি ২৯২ ; শাস্ত্রাভ্যাস ও দানশীলতা, রাজধর্ম্ম পরিজ্ঞান, কার্য্যজ্ঞতা, অবধানতা প্রভৃতি, কাম ও ক্রোধকে জয়, রাজধর্ম্মের অনুশাসন অনুসারে

কৃত্যসম্পাদন, পূজ্যের পূজন ২৯৩; দুষ্টের দমন ও শিষ্টের পালন, অতি ধার্ম্মিক ও অতি নিরীহ ভাল নহে, সুরক্ষক নৃপতি সকলের প্রার্থনীয়, সদ্ব্যবহারে প্রজার শ্রদ্ধা আকর্ষণ, অতি বিশ্বাস বিপজ্জনক, যথেচ্ছ ভোগ নিন্দনীয়, প্রজার আনন্দ রাজার ধর্ম্মনিষ্ঠার অনুমাপক ২৯৪; ধর্ম্মনিষ্ঠ নৃপতি সকলের শ্রদ্ধার পাত্র, অপ্রমাদ উদ্যোগ শুচিতা প্রভৃতি গুণ, ধর্ম্ম অর্থ মিত্র প্রভৃতির ভূরিতা কাম্য, আর্য্যসেবিত কর্ম্মে রুচি, গুহ্যমন্ত্রণা ও সুবিবেচনা, আলস্য ত্যাগ ( উষ্ট্রবৃত্তান্ত ) ২৯৫; বিনয় ( সরিৎসাগর-সংবাদ ), সচিবের সহায়তা গ্রহণ, সন্ধিবিগ্রহাদি-পরিজ্ঞান, কর্ম্মচারিনিয়োগে নিপুণতা ( ঋষিসংবাদ ), অসংযমের দোষ ( গান্ধারীর উপদেশ ) ২৯৬; আদর্শ গৃহীর সমস্ত সদ্‌গুণ রাজাতে থাকা চাই, সময়বিশেষে অবস্থার পরিবর্ত্তন, মন্ত্রগুপ্তি, স্বয়ং কার্য্যপরিদর্শনাদি, শীলের মাহাত্ম্য ( ইন্দ্রপ্রহ্লাদসংবাদ ) ২৯৭; অভয়প্রদত্ব ও প্রজাবাৎসল্য, ধর্ম্মপথে অর্থব্যয় ২৯৮; যথাশাস্ত্র ধর্ম্ম অর্থ ও কামের ভোগ, শত্রুমিত্রাদির কার্য্য-পরিজ্ঞান, পরিণাম-চিন্তন, বিশ্বস্ত কর্ম্মচারীর নিয়োগ, রাজকুমারদের শিক্ষার ব্যবস্থা, পণ্ডিত-সংগ্রহ, সামুদ্রিক দৈবজ্ঞ পণ্ডিতের নিয়োগ, দক্ষ কর্ম্মচারীর বেতনাদি বৃদ্ধি, রাজার জন্য বিপন্ন ব্যক্তিদের পরিবার প্রতিপালন, কোষাদির তত্ত্বাবধানে বিশ্বস্তের নিয়োগ, আয়ব্যয়ের সামঞ্জস্য রক্ষা, মদ্যদ্যূতাদি ত্যাগ ২৯৯; শেষরাত্রিতে ধর্ম্মার্থ-চিন্তন, শিষ্ট ও দুষ্টের পরীক্ষা, শারীর ও মানস রোগের প্রতিকার, সুবিচার, পুরবাসী প্রজার চরিত্রে তীক্ষ্ণ দৃষ্টি, প্রধান পুরুষদের সহিত সদ্ভাব, অগ্নিহোত্র দান ও সদ্‌ব্যবহার, শিল্পী ও বণিক্‌দের উন্নতি বিধান, হস্তিসূত্রাদি শিক্ষণীয় বিষয়, রাষ্ট্ররক্ষা ও বিপন্নকে দয়া, অতি নিদ্রাদি ষড়্‌দোষ পরিত্যাগ, মধ্যপন্থা অবলম্বন ৩০০; স্বয়ংকৃত বিরক্তের সন্তুষ্টি বিধান, আত্মামাত্যাদি সপ্তাত্মক রাজ্যের রক্ষণ, রাজাই সত্যাদি যুগের স্রষ্টা ও কালের কারণ, প্রজাকৃত পাপ ও পুণ্যের ফলভোগ, প্রজার হৃত ধনের সন্ধান না পাইলে রাজকোষ হইতে অর্পণ, ব্রহ্মস্ব-রক্ষণ, লোভসংযম ৩০১; অমাত্যাদির দোষ-পরিজ্ঞান, রাজকোষের কল্যাণ-কাম পুরুষের রক্ষণ, আত্মরক্ষা, মূঢ় লুব্ধ নৃপতির শ্রীভ্রংশ, সময় পরিজ্ঞানের সুফল, অপ্রিয় পথ্যবচন শ্রবণের ফল, সশঙ্কভাব ও সুবিবেচনা ৩০২; সহায়সংগ্রাহক ব্যবহার, বিদ্যাবৃদ্ধের পরামর্শ শ্রবণ, দিনকৃত্য, ছলনা পরিত্যাগ ও সাধু আচার, বলবৃদ্ধি, আত্মমর্য্যাদা রক্ষণ, দস্যু নিষ্কর্ম্মা ও অতি কৃপণের ধন হরণ করা উচিত ৩০৩; ভবিষ্যচ্চিন্তন ( শাকুলোপাখ্যান ), সময়বিশেষে শত্রু দ্বারাও মিত্রকার্য্য সাধিত হয়, স্বার্থসাধন, কূটনীতি ৩০৪; জ্ঞাতিবিরোধের কুফল, কুমারী বা পরস্ত্রীতে আসক্ত হইতে নাই, অতিবৃষ্টি অনাবৃষ্টি প্রভৃতিও কু-শাসনের ফল, অধার্ম্মিক রাজার রাজ্যে দুর্গতি, নৃশংস পুরুষকে অবিশ্বাস, কৃতঘ্নের সহিত সম্বন্ধ বর্জ্জন ৩০৫; রাজার সামান্য ত্রুটিতেও ভীষণ ক্ষতি, রাজাও সমাজেরই একজন, রাজার আদর্শ অতি উচ্চ, কারণাধীন উত্তরাধিকারীর অধিকারচ্যুতি, অর্দ্ধ সম্পত্তিতে ধৃতরাষ্ট্রের অধিকার ৩০৬; বিদুরের অধিকারসূচক কোন কথা নাই, পুত্রের অভাবে কন্যার অধিকার ৩০৭।

**রাজধর্ম্ম (খ)**—একাকী রাজ্যপরিচালনা অসম্ভব, বিচক্ষণতা অর্জ্জন শিক্ষাসাপেক্ষ, রামায়ণ ও মনুসংহিতার অনুসরণ, বীর ও শাস্ত্রবিদের সহায়তা প্রয়োজন ৩০৭;

মন্ত্রীর গুণাদি পরীক্ষা, ব্রাহ্মণই প্রধানতঃ মন্ত্রিত্বে বরণীয়, সৎকুলোৎপন্ন সচিব নিয়োগের ফল, উৎকৃষ্ট মন্ত্রীর নিয়োগে রাজ্যের মঙ্গল, অপণ্ডিত সুহৃৎকেও নিয়োগ করিতে নাই, বংশপরম্পরায় মন্ত্রণাপটু পুরুষের নিয়োগে সুফল ৩০৮; তেজস্বী ধীর পুরুষ, শাস্ত্রজ্ঞ ও গুণসম্পন্ন ব্যক্তির নিয়োগ, শিষ্ট ও স্থিরমতি পুরুষের নিয়োগ, নৃপতি ও সচিবের মধ্যে সৌহার্দ্দ্য, সহস্র মূর্খ অপেক্ষা একজন পণ্ডিতের ক্ষমতা বেশী, অমাত্যহীন রাজা অতি বিপন্ন, দুষ্ট সচিব নিয়োগে নৃপতির বিনাশ, গুণবানের নিয়োগে শ্রীবৃদ্ধি ৩০৯; রহস্যবেত্তা ও সন্ধিবিগ্রহবিৎ সচিব উত্তম, ন্যূনকল্পে তিনজন মন্ত্রীর নিয়োগ, আটজনের বিধান, বিভিন্ন জাতির ছত্রিশজন মিত্র এবং একজন বিচক্ষণ সূতের গ্রহণ, সাঁইত্রিশ জন মিত্রের মধ্যে আটজন মন্ত্রী, সহার্থাদি চতুর্ব্বিধ মিত্র ৩১০; সত্যনিষ্ঠের পঞ্চম প্রকার মিত্রত্ব, ভজমান ও সহজের প্রাধান্য, গুণবান্ বহুদর্শী বয়স্ক ব্যক্তিই উপযুক্ত অমাত্য, প্রজ্ঞাদি পঞ্চবিধ বল, মন্ত্রণা-পদ্ধতি, মন্ত্রগুপ্তির শুভ ফল, প্রত্যেক অমাত্যেব অভিমত বিভিন্ন সময়ে গ্রহণীয় ৩১১; রাত্রিতে মন্ত্রণা নিষিদ্ধ, অরণ্যে বা তৃণশূন্য ভূমিতে বসিয়া মন্ত্রণা কর্ত্তব্য, মন্ত্রণাগৃহের সুসংবৃতত্ব, বামন কুব্জ প্রভৃতি সর্ব্বথা বর্জ্জনীয়, গিরিপৃষ্ঠ বা নির্জ্জন প্রাসাদে, নৌকায় বসিয়া পরিষ্কার স্থানে, মন্ত্রী ভিন্ন অপরের উপস্থিতি নিষিদ্ধ ৩১২; পক্ষী বানর জড় পঙ্গু প্রভৃতি বর্জ্জনীয়, অল্পপ্রজ্ঞ দীর্ঘসূত্র প্রভৃতি বর্জ্জনীয়, অননুরক্ত মন্ত্রী বর্জ্জনীয়, শত্রুপক্ষাবলম্বী বর্জ্জনীয়, নবীন মিত্রও বর্জ্জনীয় রাজদণ্ডপ্রাপ্ত ব্যক্তির পুত্র বর্জ্জনীয়, অপরিণামদর্শীর মন্ত্রণা অগ্রাহ্য, স্বামী ও অমাত্যের মিলিত মন্ত্রণায় উন্নতি ৩১৩; মন্ত্রণার পরক্ষণেই কাজ আরম্ভ করিতে নাই, রাজপুরোহিত সকলের উপরে, মন্ত্রীদের প্রতি রাজার ব্যবহার, উপযুক্ত পুরুষকে শ্রেষ্ঠ কার্য্যে নিয়োগ, সম্মানেব দ্বারা অমাত্যের চিত্তজয়, শুভানুধ্যায়ী অমাত্য পিতৃবৎ বিশ্বস্ত ৩১৪; অমাত্যের সম্মানে শ্রীবৃদ্ধি, সদৃশ কর্ম্মে নিয়োগ, পাত্রমিত্রকে অসন্তুষ্ট করিতে নাই, রাজার প্রতি মন্ত্রীর ব্যবহার, আনুগত্য, অপৃষ্ট হইলেও হিতবাক্য বলিতে হয়, অপ্রিয় হইলেও পথ্য বলিতে হয় ৩১৫; হিতবক্তা অমাত্যই উত্তম, সভাসদ, শূর বিদ্বান ও উৎসাহী পুরুষ প্রশস্ত, লুব্ধ ও নৃশংস পুরুষ পরিত্যাজ্য, পণ্ডিতকে স্থান দেওয়া শ্রেয়স্কর ৩১৬; সামুদ্রিক পণ্ডিতের স্থান, রাজসভায় জ্ঞানিসমাগম, মিত্রপরিজ্ঞান ও মিত্রসংগ্রহ, সহানুভূতিসম্পন্ন ব্যক্তিই মিত্র, ভাবী রাজাকে মিত্ররূপে গ্রহণ করিতে নাই, রাজার উপব নির্ভরশীল ব্যক্তি বিশ্বস্ত ৩১৭; অনিষ্টে হৃষ্ট ব্যক্তি পরম শত্রু, ব্যসনে ভীত পুরুষ আত্মতুল্য, পণ্ডিত শত্রুও ভাল, মূর্খ মিত্রও ভাল নহে, বিদ্যাদি সহজ মিত্র এবং গৃহক্ষেত্রাদি কৃত্রিম মিত্র, পরোক্ষে নিন্দাকীর্ত্তন ইত্যাদি শত্রুর কার্য্য ৩১৮; যিনি অনিষ্ট চিন্তা করেন না, তিনিই প্রকৃত মিত্র, শত্রুমিত্র-নির্ণয়ে প্রত্যক্ষাদি প্রমাণ, শত্রুতা ও মিত্রতা অহেতুক নহে, ভ্রাতা ভার্য্যা প্রভৃতি অহেতুক মিত্র নহেন, শত্রু ও মিত্রের উৎপত্তি কারণাধীন ৩১৯; মিত্রগ্রহণে এবং পরিত্যাগে দীর্ঘকাল পরীক্ষা, মৈত্রীনাশক পুরুষ হতভাগ্য, বিনষ্ট মৈত্রীকে পুনঃ স্থাপন করা ভাল নহে, জ্ঞাতির প্রতি ব্যবহার, পুরোহিত ৩২০; বিদ্বান্ মন্ত্রবিৎ ও বহুশ্রুত ব্রাহ্মণের নিয়োগ, ব্রহ্মশক্তি ও ক্ষত্রশক্তির মিলনে শ্রীবৃদ্ধি, পুরোহিতের পরামর্শে চলিলে উন্নতি নিশ্চিত, বৃহস্পতি ও বশিষ্ঠাদির পৌরোহিত্যের ফল ৩২১; পাণ্ডব কর্তৃক ধৌমের বরণ, পাণ্ডব-হিতার্থে ধৌম্যের

কার্য্য ৩২২; সোমকরাজার পুরোহিত, গুরুত্বপূর্ণ ব্যাপারে পুরোহিতের বিশ্বস্ততা, পুরোহিত স্বামি-প্রকৃতির অন্তর্গত, শান্তিক ও পৌষ্টিক কর্ম্মে ঋত্বিকের বরণ, বেদ ও মীমাংসাশাস্ত্রে সুপণ্ডিত ঋত্বিকের বরণ, ব্রাহ্মণের উপদেশ গ্রহণ ৩২৩; ব্রাহ্মণের উপদেশ না লইলে অবনতি, মূর্খ ব্রাহ্মণকে বরণ করিতে নাই, সেনাপতি নিয়োগ, দ্বারপাল ও দুর্গাদিরক্ষক, গণিতপারদর্শী হিসাবরক্ষক, নিদানাদি অষ্টাঙ্গে অভিজ্ঞ চিকিৎসক ৩২৪; স্থপতি প্রভৃতি, দূতের নিয়োগ, শ্রীকৃষ্ণ ও পাঞ্চালরাজের পুরোহিতের দৌত্য, দূতের যোগ্যতা, বার্ত্তাবহ ও নিসৃষ্টার্থ, দূতের প্রতি ব্যবহার ৩২৫; অন্তঃপুর রক্ষায় বৃদ্ধের নিয়োগ, বিশেষ কাজে বিচক্ষণ পুরুষের নিয়োগ, সর্ব্বত্র বুদ্ধিমান্ অনলস পুরুষের নিয়োগ, অধিকার অনুসারে কার্য্যে নিয়োগ, অল্পজ্ঞের নিয়োগে শ্রীভ্রংশ ৩২৬; নৃপতি স্বয়ং নিয়োগ করিবেন, তিনিই বেতন স্থির করিবেন, বিরাটপুরীতে পাণ্ডবদের কর্ম্ম প্রার্থনা, যুধিষ্ঠির কর্তৃক কর্ম্মচারীর নিয়োগ, যথাকালে বেতন দান, অবাধ্য কর্ম্মচারীর অপসারণ ৩২৭; অনুগতের সৌহৃদ্যে শ্রীবৃদ্ধি, স্বয়ং কার্য্যের পর্য্যবেক্ষণ কর্ত্তব্য, সাধারণ ভৃত্যদের প্রতি রাজার ব্যবহার, মর্য্যাদালঙ্ঘনে রাজ্যের ক্ষতি ৩২৮; সম্মানিত ব্যক্তির বিমাননা অমঙ্গলজনক, রাজার সহিত ভৃত্যদের ব্যবহার, পুরোহিত ধৌম্যের উপদেশ ৩২৯; বিদুরের উপদেশ ৩৩০; বাহুবলাদি পঞ্চবিধ বল, কোশবল তৃতীয়, সমাজে ধনের বিশিষ্ট স্থান, রাজকোশ প্রজাদের জন্য, অর্থের ফল ভগবানে সমর্পণ, কোশসংগ্রহের আদর্শ, ন্যায়পথে অর্থসংগ্রহ ৩৩১; প্রজার শক্তি অনুসারে কর সংগ্রহ, ষষ্ঠাংশ কর গ্রহণ, প্রাচীনকালে দশমাংস গ্রহণের পদ্ধতি ৩৩২; অশ্ব-বস্ত্রাদির গ্রহণ, রাজাপ্রজার মধ্যে চুক্তি ছিল না, অধিক কর আদায়ের নিন্দা, বৃত্তিরক্ষণ, অর্থক্ষুধিত রাজা অশ্রদ্ধেয় ৩৩৩; প্রজামণ্ডলীর ব্যয় নির্ব্বাহ করিতে রাজা বাধ্য, অতিলোভী রাজার বিনাশ অবশ্যম্ভাবী, কোশসঞ্চয়ের ন্যায়পরতায় ঐশ্বর্য্যলাভ, মালাকারের ন্যায় আচরণে শ্রীবৃদ্ধি ৩৩৪; দরিদ্র হইতে করগ্রহণ অনুচিত, ধনী বৈশ্যের প্রদত্ত করে ব্যয়-নির্ব্বাহ, রক্ষা বিধানের পর কর নির্দ্ধারণ, করের নিমিত্ত প্রজাপীড়ন পাপ, ধর্ম্মের সহিত অর্থশাস্ত্রের সামঞ্জস্য বিধান, ধন নষ্ট হইলে ব্রাহ্মণ ব্যতীত ধনী হইতে কর গ্রহণ ৩৩৫; অর্থ-বিভাগে পাঁচজন কর্ম্মচারীর নিয়োগ, খনি প্রভৃতির আয়ের উপর কর ব্যবস্থা, লোভী পুরুষকে অর্থসংগ্রহে নিয়োগ করিতে নাই, অর্থ সংগ্রহে নিযুক্ত পাঁচ ব্যক্তির কর্ম্মবিভাগ, কর আদায়ের উদ্দেশ্য প্রজার মঙ্গল ৩৩৬; প্রজা-পীড়নে উদ্ভূত বিদ্রোহ রাজ্য-নাশক, রাজকোষ প্রজাদেরই ন্যস্ত সম্পত্তি, অরক্ষক নৃপতি পার্থিব-তস্কর, প্রজাশোষণে অনর্থ, যাহাদের নিকট হইতে করগ্রহণ অনুচিত ৩৩৭; ত্যক্তাচার পুরুষের সম্পত্তি গ্রহণ, প্রজার জীবিকার জন্য রাজা দায়ী, দস্যু ও কৃপণের অর্থ গ্রহণপূর্ব্বক সৎকার্য্যে ব্যয় ৩৩৮; উন্মত্তা-দির অর্থ সাধারণের উপকারার্থ ব্যয়, বিজিত রাজন্যবর্গ হইতে কর গ্রহণ, সতত সঞ্চয়ের আবশ্যকতা, আপদ্-বৃত্তি, দুর্ব্বল ব্যতীত সকলের নিকট হইতে কর গ্রহণ, কোশসঞ্চয়ে বিরোধীদের নিধন ৩৩৯; আপৎকালের জন্য সঞ্চয়, সাধু ও অসাধু উপায়ের মধ্যপন্থা অবলম্বন, হীনকোশ নৃপতি অবজ্ঞার পাত্র, আপৎকালে করের হারবৃদ্ধি, কোশের শুভানুধ্যায়ীর সম্মান, আপৎকালে প্রজা হইতে ঋণ গ্রহণ ৩৪০; আপদের দোহাই দিয়া ধর্ম্মত্যাগ গর্হিত,

বালক বৃদ্ধ প্রভৃতির ধন অগ্রাহ্য, প্রজার অন্নাভাবে রাজার পাপ, রাষ্ট্রের অবস্থা বিবেচনায় ব্যয়ের বিধান, দুর্ব্বিনীতের রাজৈশ্বর্য্য অমঙ্গলের হেতু ৩৪১ ; অরক্ষক নৃপতি বধার্হ ৩৪২।

**রাজধর্ম্ম (গ)**—মানুষের শত্রু পদে পদে, পরিবারস্থ শত্রু, কেহই শত্রুহীন নহেন ৩৪২ ; শত্রু ও মিত্রের পরিচয় সহজ নহে, ক্ষুদ্র শত্রুও উপেক্ষণীয় নহে, শত্রুতার প্রতীকার ৩৪৩ ; গুপ্তচর দ্বারা শত্রুচেষ্টিত পরিজ্ঞান, সামাদির প্রয়োগপদ্ধতি, শত্রুর সহিতও প্রথমে সামব্যবহার, অগত্যা দণ্ডপ্রয়োগ, ষড়্‌বর্গ-চিন্তা ৩৪৪ ; বাহিরে সরল ব্যবহার, সামাদির ক্রমিক প্রয়োগ, শত্রুর ক্ষতি সাধন, অপরাধের স্থান পরিত্যাগ, কৃতবৈরে অবিশ্বাস ৩৪৫ ; বৈরভাব কখনও লুপ্ত হয় না, বৈর উৎপত্তির পাঁচটি কারণ, প্রীতি বিনষ্ট হইলে পুনঃ প্রতিষ্ঠিত হয় না, বংশানুক্রমে শত্রুতা, সন্ধি করিয়াও নিশ্চিন্ত হইতে নাই ৩৪৬ ; কুটিল রাজধর্ম্ম, স্বয়ং দুর্ব্বল হইলে কপট বিনয় প্রদর্শন, শত্রুকে নিরপেক্ষ করিতে নাই, কুশল জিজ্ঞাসা, ছিদ্রান্বেষণ ৩৪৭ ; শত্রুর শেষ রাখিতে নাই, শত্রুর শত্রুর সহিত মিত্রতা বিধেয়, কপট বেশভূষায় বিশ্বাস উৎপাদন, 'মধু তিষ্ঠতি জিহ্বাগ্রে', সময়বিশেষে অন্ধাদির মত ব্যবহার, শত্রু বিনাশের কৌশল, গৃধ্রদৃষ্টি, বকধ্যান ইত্যাদি ৩৪৮ ; বীর, লুব্ধ প্রভৃতির প্রতি ব্যবহার, দূরে থাকিয়াও নিশ্চিন্ত হইতে নাই, বিষকন্যার পরীক্ষা, আশা দিয়া দীর্ঘকাল বঞ্চনা, সাম ও দান ৩৪৯ ; দানের দ্বারা প্রতিপক্ষের সন্তোষ বিধান, সাম বা সন্ধি, বলবানের সহিত সন্ধি, কৌশলে হৃত সম্পত্তি উদ্ধারের চেষ্টা, সন্ধির পর গোপনে শক্তির বর্দ্ধন, সন্ধিকাম প্রতিপক্ষের পুত্রকে স্বসমীপে রক্ষণ ৩৫০ ; সন্ধিকাম হইতে উৎকৃষ্ট ভূমি প্রভৃতি গ্রহণ, ভেদ-প্রয়োগ, শত্রুর ক্ষতি সাধন, বিফলতায় দণ্ডপ্রয়োগ, শত্রুর মূলোৎপাটন, স্থিরপ্রতিজ্ঞ পুরুষে ভেদনীতি বিফল ( কর্ণ ) ৩৫১ ; বুদ্ধিহীন পুরুষে সফল ( শল্য ), বিপক্ষের গৃহবিবাদ প্রার্থনীয়, ভেদনীতির প্রয়োগ তীক্ষ্ণ-বুদ্ধিসাপেক্ষ, ভেদনীতি সম্বন্ধে উপাখ্যান, স্বপক্ষের ভেদে বিনাশ নিশ্চিত ৩৫২ ; বিগ্রহ, সময়ের প্রতীক্ষা, শত্রুর ছিদ্রান্বেষণ কর্ত্তব্য, দূরস্থ শত্রুর উদ্দেশ্যে অভিচারাদি ক্রিয়া ৩৫৩ ; স্বয়ং বলবত্তর না হইলে বিগ্রহ নিষিদ্ধ, বালক শত্রুকেও উপেক্ষা করিতে নাই, স্থান ও কালের অনুকূলতা আবশ্যক, দুর্ব্বলের বিগ্রহের ফল ( পবনশাল্মলী-সংবাদ ), ভেদাদি প্রয়োগে শত্রুকে দুর্ব্বল করিয়া পরে বিগ্রহ, উৎসাহশক্তি প্রভৃতি পরীক্ষণীয় ৩৫৪ ; পূর্ব্বোপকারী শত্রু অবধ্য, বিজিত শত্রুকে ক্ষমা করা মহত্ত্ব, গুপ্তচর, চর হইতে খবর জানিয়া কাজ করা, চর হইতে লোকচরিত্র পরিজ্ঞান ৩৫৫ ; পুত্রাদির উদ্দেশ্য পরিজ্ঞান, গুপ্তভাবে চর প্রেরণের বিধি, গুপ্তচরের যোগ্যতা, পাষণ্ডাদিবেশে চরের সাজ, উদ্যানাদিতে প্রেরণ, বিপক্ষপ্রেরিত গুপ্তচরকে ধরিবার চেষ্টা, স্বকৃত কার্য্যের ফল জানা ৩৫৬ ; রাজধানী, রাষ্ট্রকে গ্রামে বিভাগ, গণমুখ্য বা গ্রামশাসক, গণমুখ্যের সম্মান, গ্রামাধিপ দশগ্রামাধিপ প্রভৃতি ৩৫৭ ; অধিপতিগণের কর্ম্মপদ্ধতি, নিযুক্তদের বৃত্তিব্যবস্থা, শতগ্রামাধিপ প্রভৃতির বৃত্তি, প্রতি নগরে সর্ব্বার্থচিন্তক সচিবের নিয়োগ, কর্ম্মচারীদের কার্য্যপ্রণালী পরিদর্শন ৩৫৮ ; গ্রামের উন্নতি-বিধান, গ্রামের উন্নতিতে নগরের উন্নতি, আরণ্যকবসতির উন্নতি-বিধান, কৃষি ও বাণিজ্যের উন্নতি বিধান ৩৫৯ ; খাজানা আদায়ে কৃতপ্রজ্ঞের নিয়োগ, নানাবিধ দান ও ফলশ্রুতি,

দুর্গপ্রকৃতি বা রাজপুর, ধন্বাদিভেদে দুর্গ ছয় প্রকার ৩৬০; দুর্গাদিযুক্ত পুরীই রাজার বাসোপযোগী, রাজপুরে রক্ষণীয় দ্রব্যাদি, যাগাদির অনুষ্ঠান, দুর্গের বৃহত্ব ৩৬১; দুর্গনির্ম্মাণ-পদ্ধতি, দ্বারের উপরে মারণাস্ত্র স্থাপন, কূপাদি খনন, অগ্নিভয় নিবারণ, রক্ষি-নিয়োগ ৩৬২; নট-নর্ত্তকাদির স্থান, রাজমার্গে পানীয়শালা প্রভৃতি, ইন্দ্রপ্রস্থের বর্ণনা, দণ্ডনীতির উদ্দেশ্য লোকস্থিতি, ব্যবহার প্রাগ্‌বচন প্রভৃতি পর্য্যায়-শব্দ ৩৬৩; দণ্ডাধিষ্ঠাত্রী দেবতা, দণ্ডধর্ম্ম বা ব্যবহার ৩৬৪; দণ্ড ঈশ্বরের পালনী শক্তির প্রতীক, দণ্ডনীতির প্রশংসা, দণ্ড বৈদিক ভিত্তিতে প্রতিষ্ঠিত, দণ্ডোৎপত্তির উপাখ্যান, ৩৬৫; দণ্ডের কল্যাণ রূপ ও রুদ্র রূপ, দণ্ডমাহাত্ম্য, দণ্ডনীতির সাধু প্রয়োগে শুভ ফল ৩৬৬, বিচারে রাজার সহায়, পক্ষপাতিত্বে মহাপাপ, আইন ঋষিপ্রণীত, জুরীর বিচার, শাসন ও বিচারবিভাগ পৃথক্‌, সাক্ষ্যবিধি, ধর্ম্মাসনের মহিমা ৩৬৭; সাক্ষ্যহীন বিচার, লেখ্যাদি (দলিলপত্র), অগ্নি তুলা প্রভৃতি দিব্যবিধান, সামুদ্রিক বণিক্‌ প্রভৃতির সাক্ষ্য অগ্রাহ্য, মিথ্যা সাক্ষ্য প্রদানে পাপ, যথার্থ সাক্ষ্য না দেওয়া পাপ, অপরাধীর দণ্ডবিধান ৩৬৮; শূল-দণ্ড সর্ব্বাপেক্ষা কঠোর, ন্যায়বিচারে পুত্রও দণ্ডনীয়, অপরাধী গুরুও দণ্ডনীয়, ব্রাহ্মণের নির্ব্বাসনদণ্ডই চরম, পাপের বিচারক ধর্ম্মশাস্ত্রজ্ঞ পণ্ডিতগণ, গুরুতর পাপে যুগপৎ দণ্ড ও প্রায়শ্চিত্ত, পূতচরিত্রের স্বয়ং দণ্ডগ্রহণ (শঙ্খলিখিতোপাখ্যান) ৩৬৯; বিচারপ্রণালীর বৈশিষ্ট্য, রাজধর্ম্ম ও রাজনীতি এক নহে, রাজধর্ম্মের শ্রোতাই মোক্ষধর্ম্মের শ্রোতা, ঈশ্বরত্ব ক্ষত্রিয়ের স্বভাবজ গুণ ৩৭০; রাজশব্দের ব্যুৎপত্তিলভ্য অর্থ, রাজার প্রসাদে সুখ-শান্তি, রাজা-প্রজার প্রাণের যোগ, ধৃতরাষ্ট্রের উক্তি ৩৭১; প্রজাদের প্রত্যুত্তর, পাণ্ডবদের বনযাত্রাকালে প্রজাদের ব্যথা, প্রজাগণের রাজসমীপে গমন, নৃপতি প্রার্থীকে বিমুখ করিতেন না, দুর্গতাদির ভরণ-পোষণ ৩৭২; প্রবন্ধান্তরে রাজধর্ম্মের আলোচনা, অতি প্রাচীনকালে রাজনির্ব্বাচনে প্রজার অনুমোদন ৩৭৩।

**সাধারণ নীতি**— নীতিশাস্ত্রে জ্ঞান থাকা অত্যাবশ্যক, নীতিশাস্ত্রে মহাভারত উপজীব্য ৩৭৩; ভার্গবনীতির প্রাচীনতা, বৃদ্ধবচনের গুরুত্ব, নৈতিক উপদেশবহুল অধ্যায় ৩৭৪।

**যুদ্ধ**— 'মহাভারত' মহাযুদ্ধের ইতিহাস, যুদ্ধ ক্ষত্রিয়ের ধর্ম্ম, সাম্রাজ্যলিপ্সায় যুদ্ধ ৩৭৫; ধর্ম্ম্য যুদ্ধ, পাণ্ডবদের ন্যায়ানুবর্ত্তিতা, যুদ্ধে মৃত্যু ক্ষত্রিয়ের শ্রেয়স্কর, অনন্যোপায় হইলে যুদ্ধ কর্ত্তব্য, যুদ্ধবিদ্যায় ভরদ্বাজের জ্ঞান, যুদ্ধ অপেক্ষা সামাদির শ্রেষ্ঠতা ৩৭৬; যুদ্ধ-প্রারম্ভে উভয় পক্ষের সরলতা, ধর্ম্ম্য যুদ্ধের নিয়ম ৩৭৭; সর্ব্বাবস্থায় অবধ্য ৩৭৮; বিপন্নকে ক্ষমা করাই মহত্ত্ব, বিপক্ষকে উপযুক্ত শস্ত্রাদি দান, সমান যানে থাকিয়া যুদ্ধ, বিপরীত দৃষ্টান্ত (গজ ও রথ) ৩৭৯; সঙ্কুল যুদ্ধে নিয়ম উল্লঙ্ঘন, রাত্রিতে যুদ্ধ, কুরুক্ষেত্রযুদ্ধে দুর্নীতি, আদর্শ-স্খলন, প্রাত্যহিক যুদ্ধের শেষে পরস্পরের মিত্রতা হয় নাই ৩৮০; তিনবৎসর ব্যাপক যুদ্ধ (চিত্রাঙ্গদ ও গন্ধর্ব্ব), যুদ্ধযাত্রায় শুভ মুহূর্ত্ত, জয়িনী সেনার লক্ষণ, যুদ্ধের উৎকৃষ্ট কাল, মহাভারতের যুদ্ধের সময় ৩৮১; যুদ্ধের আয়োজন, যুদ্ধশিবিরে শিল্পীর স্থান, বৈদ্য, সূত-মাগধাদির স্থান, সংগৃহীত দ্রব্য, যাত্রাকালে ব্রাহ্মণের পূজা প্রভৃতি ৩৮২; স্বস্ত্যয়ন,

অর্জ্জুন-পঠিত দুর্গাস্তব, অস্ত্রাধিবাস, ত্রৈয়ম্বকবলি, রথাভিমন্ত্রণ, শঙ্খনিনাদ ও রণবাদ্য ৩৮৩; শূরগণের শঙ্খপ্রীতি, যুদ্ধের পরিচ্ছদ, মাল্যচন্দন, গোধাঙ্গুলিত্রাণ, তনুত্রাণ বা কবচ ৩৮৪; লৌহবর্ম্মের বর্ণনা, কবচধারণে মন্ত্রপাঠ, শস্ত্রপূর্ণ গরুর গাড়ী, ধনুর্ব্বেদ চতুষ্পাদ ও দশাঙ্গ, চতুরঙ্গ বাহিনী, সেনাপতি ৩৮৫; সেনাপতি-পতি, দলে দলে সেনাপতি, রথের সারথি, সারথির গুরুপরম্পরা, সারথিকৃত যমকাদি মণ্ডল, যাত্রা ও দুর্গবিধান, স্থানবিশেষে সেনাযোগ ৩৮৬; সময়বিশেষে সেনাযোগ, আক্রমণপদ্ধতি, গুরুর সহিত যুদ্ধ, আততায়ীর বধে পাপ হয় না ৩৮৭; অর্জ্জুনের আশঙ্কা, সমাধান, অশ্বত্থামার মুক্তি, যুধিষ্ঠিরের অশ্বমেধযজ্ঞ, জয় অপেক্ষা ধর্ম্মরক্ষা প্রধান, যুদ্ধকালে উপাসনাদি, শান্তিকাম ব্রাহ্মণ মধ্যস্থ হইলে যুদ্ধবিরতি, অস্ত্রশস্ত্র ৩৮৮; অঙ্কুশ, অশ্মগুড়ক, অসির উৎপত্তিবিবরণ, একুশ প্রকার অসিসঞ্চালন, অসির কোষ ৩৮৯; ঋষ্টি, কচগ্রহবিক্ষেপ, কণপ, কর্ণি ও কম্পন, কুলিশ, ক্ষুর, ক্ষুরপ্র, গদা, গদাযুদ্ধের মণ্ডলাদি ৩৯০; নাভির অধোদেশে প্রহার করিতে নাই, চক্র, চক্রাশ্ম, তুলাগুড়, তোমর, ধনু, নখর, নরাচ, নালীক ৩৯১; পট্টিশ, পরশ্বধ, পরিঘ, পাশ, প্রাস, বিপাঠ, ভল্ল, ভিন্দিপাল, ভুশুণ্ডী, মুদ্গর, মুষ(স)ল, যমদংষ্ট্রা, যষ্টি, রথচক্র, শক্তি, শতঘ্নী ৩৯২; শর, বিভিন্ন আকৃতি ও বর্ণের শর, নামাঙ্কিত শর, তূণীরে শর-স্থাপন ৩৯৩; লৌহশরাদির তৈলধৌতি, শূল, হল, অস্ত্রাদিতে কারুকার্য্য, সমীপে ও দূরে অস্ত্রশস্ত্রের প্রয়োগ, অন্যান্য যুদ্ধোপকরণ, দিব্যাস্ত্র ও প্রয়োগবিধি ৩৯৪; ত্বাষ্ট্রাস্ত্রের শক্তি, মায়াযুদ্ধ ৩৯৫; দেশ ও জাতিবিশেষে যুদ্ধ-বৈশিষ্ট্য, নিবাতকবচগণের জলযুদ্ধ, ব্যূহরচনা ও ব্যূহভেদ, প্রাচীন অভিজ্ঞ বৃহস্পতি, ভীষ্ম ও দ্রোণের কুশলতা, অর্দ্ধচন্দ্র, ক্রৌঞ্চ (ক্রৌঞ্চারুণ) ৩৯৬; গরুড় (সুপর্ণ), চক্র, বজ্র, মকর, মণ্ডলার্দ্ধ, শকট বা চক্রশকট, শৃঙ্গাটক, শ্যেন, সর্ব্বতোভদ্র, সাগর, সূচীমুখ, যমকাদি মণ্ডল ৩৯৭; নিযুদ্ধ, কৌশল, বাহুকণ্টক নিযুদ্ধ, মল্লযুদ্ধের পরিভাষা ৩৯৮; মল্লযুদ্ধ অপ্রশস্ত, উৎসবাদিতে মল্লযুদ্ধ, উৎসবের নিযুদ্ধে প্রাণহানি, বিজয়ী শূরের নগরপ্রবেশ, বিজয়ে প্রাপ্ত ধনরত্নাদির ভোগ ৩৯৯; যুদ্ধে মৃতের পরিবারে বৃত্তির ব্যবস্থা ৪০০।

**দায়বিভাগ**— প্রথমতঃ পুত্রের অধিকার, জননীক্রমে ধনবিভাগে পার্থক্য, ব্রাহ্মণের চাতুর্ব্বর্ণিক বিবাহ, জননীর পিতার বর্ণভেদে পুত্রের অধিকারভেদ ৪০০; ব্রাহ্মণীর অধিকারবৈশিষ্ট্যে পুত্রের বিশেষ অধিকার, ক্ষত্রিয়ের ধনবিভাগ, বৈশ্যের ধনবিভাগ, শূদ্রের ধনবিভাগ, যৌতুকধনে কুমারীর অধিকার, দৌহিত্রের দাবী, পুত্রিকাকরণের পর ঔরসের জন্মে ধনবিভাগ ৪০১; পত্নীকে ধনদানের বিধান, মাতার ধনে দুহিতার অধিকার, ধনের অতিবৃদ্ধি শাস্ত্রবিহিত নহে, পিতৃব্যবসায়-পরিত্যাগী পিতৃধনে বঞ্চিত, স্বোপার্জ্জিত ধনে স্বতন্ত্রতা, পুত্রগণের ইচ্ছায় বিভাগে সমান বিভাগ ৪০২; ভার্য্যাদির অস্বাতন্ত্র্য, শিষ্যধনে গুরুর অধিকার ৪০৩।

**প্রায়শ্চিত্ত**— শাস্ত্রবিহিতের অকরণ এবং নিষিদ্ধের আচরণে পাপ, প্রায়শ্চিত্তের অনুষ্ঠানে পাপমুক্তি, জন্মান্তরে বিশ্বাসই প্রায়শ্চিত্তের প্রবর্ত্তক ৪০৩; পাপজনক অনুষ্ঠান, সময়বিশেষে পাপাভাব (প্রতিপ্রসব) ৪০৪; চতুর্দ্দশবর্ষের ন্যূনবয়স্কের পাপ হয় না, অনুশোচনায় পাপক্ষয়, তপস্যাদি প্রায়শ্চিত্ত, নরপতির পক্ষে অশ্বমেধের পাপনাশকতা ৪০৫;

অকৃতপ্রায়শ্চিত্তের নরকভোগ, নৈতিক হানতার পাপত্ব, পরপীড়নই পাপের হেতু, বহুবিধ পাপ ও প্রায়শ্চিত্তের উল্লেখ ৪০৬।

## চীয় খণ্ড

**আয়ুর্ব্বেদ**— রাজসভায় আয়ুর্ব্বেদবেত্তার সম্মান, কৃষ্ণাত্রেয়ের চিকিৎসাজ্ঞান, ত্রিধাতুর সমতাই স্বাস্থ্য, 'ত্রিধাতু' ঈশ্বরেরও নাম, শরীর ও মনের ঘনিষ্ঠ সম্পর্ক, চিকিৎসার উদ্দেশ্য, সাধারণতঃ রোগের কারণ ৪০৯; স্বাস্থ্যরক্ষার অনুকূল ব্যবস্থা, মিতাহার ও প্রসাধনাদি, পথ্যাশন, ভোজনের নিয়মাবলী ৪১০; বালবৎসার দুগ্ধ অপেয়, অর্কপত্রের অভক্ষ্যতা, শ্লেষ্মাতক ভক্ষণের দোষ, নস্যকর্ম্ম, বর্জ্জনীয় কর্ম্ম, জ্বরোৎপত্তির বিবরণ ৪১১; প্রাণিভেদে জ্বরের প্রকাশ, ইন্দ্রিয়ের অসংযমে যক্ষ্মারোগ, রোগে শুশ্রূষা, শান্তিস্বস্ত্যয়নাদি, মূর্চ্ছারোগে চন্দনোদক, বিষের দ্বারা বিষনাশ ৪১২; রসায়ন, বিশল্যকরণী প্রভৃতি, শল্যচিকিৎসা, অরিষ্টলক্ষণ, মন্ত্রপ্রয়োগে রোগ বিনাশ ৪১৩; বিষনাশক মন্ত্র, সর্পাদির বিষহারক ঔষধ, মৃতসঞ্জীবনী-বিদ্যা, ভবিতব্যের অবশ্যম্ভাবিতা, জন্মতত্ত্ব ৪১৪; শুক্রের উৎপত্তি, মনোবহা-নাড়ীর কাজ শুক্রাকর্ষণ ৪১৫; সন্তানদেহে পিতামাতার দেহের উপাদান, স্ত্রীলোকের জননীত্ব এবং পুরুষের প্রজাপতিত্ব, সন্তানজননে জননীর আনন্দাধিক্য, দ্রোণাচার্য্যাদির অস্বাভাবিক জন্মবৃত্তান্ত ৪১৬; সূতিকাগারের চিত্র, পার্থিবদেহে অগ্ন্যাদির অবস্থিতি, বায়ুপঞ্চকের কাজ, জাঠরাগ্নির নিয়ন্ত্রণে যোগসাধন ৪১৭।

**পশু ও বৃক্ষাদির চিকিৎসা**— দীর্ঘতমার গোধর্ম্মশিক্ষা, নকুলের অশ্বচিকিৎসায় পটুতা, নল ও শালিহোত্রের পটুতা, গোচিকিৎসায় সহদেবের প্রবীণতা, সর্ব্বত্র প্রাণের স্পন্দন, বৃক্ষলতাদির শ্রবণস্পর্শনাদি শক্তি ৪১৮; বৃক্ষাদির জীবন ও পুষ্টি প্রভৃতি, বিষপ্রয়োগে বৃক্ষাদির মূর্চ্ছা, বৃক্ষাদিও পুত্রবৎ পরিপালনীয়, কবঙ্কক বৃক্ষে দীপদান ৪১৯; সকল প্রাণীরই ভাষা আছে ৪২০।

**গান্ধর্ব্ব**— গন্ধর্ব্বগণের আচার্য্যত্ব, দেবর্ষি নারদের অভিজ্ঞতা, অর্জ্জুন ও শ্রীকৃষ্ণ, কচ, মহিলাগণের গান্ধর্ব্বশিক্ষা ৪২০; অপ্সরাগণ, উৎসবাদিতে সঙ্গীতের স্থান, নৃপতিদের নিদ্রাকালে ও নিদ্রাভঙ্গে বৈতালিক, যাগযজ্ঞে সঙ্গীত, রাজসভায় বিশেষ সমাদর ৪২১; বাদ্যযন্ত্র, শতাঙ্গ তূর্য্য, মাঙ্গলিক কার্য্যে ও যুদ্ধভূমিতে শঙ্খধ্বনি, ছালিক্য-গান, ষড়্জাদি সপ্তস্বর, গান্ধর্ব্বে অত্যাসক্তি নিন্দনীয় ৪২২।

**ব্যাকরণ ও নিরুক্তাদি**— ব্যাকরণ অবশ্য-পঠনীয় ৪২২; বৈয়াকরণ শব্দের অর্থ, শিক্ষাদি ষড়ঙ্গপাঠে শ্রেয়োলাভ, আর্ষপ্রয়োগ, ষড়ঙ্গের কথা, যাস্কের নিরুক্ত ৪২৩; নির্ঘণ্ট, মূলকারণ শ্রীভগবান্, গালব-ঋষির ক্রম ও শিক্ষা প্রণয়ন ৪২৪।

**জ্যোতিষ**— গণিত ফলিত ও শাকুনবিদ্যা, সূর্য্য গতিশীল, সূর্য্যকিরণের পাপনাশকতা, চন্দ্র রসাত্মক, সকল প্রাণীর উপর চন্দ্রের প্রভাব ৪২৪; মহাপ্রলয়ে সপ্ত গ্রহকর্ত্তৃক চন্দ্রের বেষ্টন, গ্রহগণ নক্ষত্রমণ্ডলের ঊর্দ্ধে, পুণ্যাত্মা ব্যক্তিদের নক্ষত্রতাপ্রাপ্তি,

অশ্বিন্যাদি নক্ষত্র, তিথি ও নক্ষত্রের নাম, শ্বেতগ্রহ ( ধূমকেতু ? ); তিথিনক্ষত্রের কথন অন্যায়, নক্ষত্রের সাহায্যে দিক্‌নির্ণয়, ব্রাহ্মদিন ও রাত্রি ৪২৫; চতুর্যুগ, অধিমাস-গণনা, মানুষের উপর গ্রহের আধিপত্য, জাতপত্রিকা ( যুধিষ্ঠিরাদি ), বিবাহাদিতে শুভদিন, যাত্রায় দিনক্ষণের বিচার ৪২৬; মঘানক্ষত্রে যাত্রায় কুফল, ভাগ্যগণনা ও সামুদ্রিকাদির নিন্দা, উৎপাত বা দুর্নিমিত্ত, শুভ নিমিত্ত, শাকুনবিদ্যা, অশুভসূচক বর্ণনার বাহুল্য, দুর্নিমিত্ত, দিনে শৃগালের চীৎকার প্রভৃতি ৪২৭; পশুপক্ষীদের দারুণ আচরণ, গ্রহনক্ষত্রাদির পরিবেষের ঘোরত্ব, রূক্ষ বায়ু প্রভৃতি, অশ্বাদির উদ্দীপনারাহিত্য প্রভৃতি ৪২৮; শুভাশুভের সূচক লক্ষণাবলী ৪২৯; স্বপ্নদর্শনে দুর্নিমিত্ত-পরিজ্ঞান, অশুভ লক্ষণ ৪৩০; গ্রহনক্ষত্রাদির বিপর্য্যস্তভাব ৪৩১; প্রকৃতির বিপর্য্যয়, নানাবিধ উৎপাত ৪৩২; শুভ লক্ষণ, আহুতির মিষ্টগন্ধ প্রভৃতি, গণিত জ্যোতিষে কয়েকটি বিশেষ জ্ঞাতব্য বিষয় ৪৩৩।

**বেদ ও পুরাণ**— শাস্ত্রসমূহের বেদমূলকতা, বেদ ও বেদাঙ্গের নিত্যতা, আর্যশাস্ত্রে অবজ্ঞায় ক্ষতি ৪৩৪; বেদবিরোধী শাস্ত্র শাস্ত্রই নহে, শাস্ত্রীয় নিয়ম পালনে শ্রেয়োলাভ, বেদ ও আরণ্যকে বিশ্বাস, শব্দব্রহ্মতত্ত্বের জ্ঞানে পরব্রহ্মলাভ, কর্ম্মকাণ্ড ও জ্ঞান-কাণ্ডের ঐক্য, মহাভারতের সর্ব্বশাস্ত্রময়তা ৪৩৫; ইতিহাস ও পুরাণের প্রয়োজনীয়তা, পুরাণবক্তা ঋষিদের সর্ব্বজ্ঞতা, বায়ুপুরাণের প্রাচীনতা, চরিতাখ্যানে গার্গ্যের পাণ্ডিত্য, পুরাণের আদর ও প্রচার ৪৩৬।

**দার্শনিক মতবাদ**— জন্ম ও মৃত্যু, সংসারারণ্যের বর্ণনা ৪৩৭; আসক্তি পরিত্যাগ, ভোগ্য বস্তুর অনিত্যতা, রাজর্ষি জনকের নির্লিপ্ততা ৪৩৮; প্রথমতঃ চিত্তশুদ্ধির প্রয়োজন, সুখ ও দুঃখ, সুখদুঃখ নিত্যপরিবর্ত্তনশীল, অর্থের লোভ ত্যাগ ৪৩৯; স্নেহ বা অনুরাগ পরিত্যাগ ৪৪০; কামনার স্বরূপ, জীবলোক স্বার্থের অধীন, সত্যনিষ্ঠা প্রভৃতি সর্ব্বসাধারণ, প্রকৃত শান্তি, চিত্তের স্থিরতা সাধন ৪৪১; সন্তোষ, অহিংসা ৪৪২; জীবসেবা, তপস্যা ও বিশুদ্ধ কর্ম্ম ৪৪৩, তপস্যার শেষ ফল মুক্তিলাভ ৪৪৪; বিষয়াসক্তি আধ্যাত্মিক তপস্যার প্রতিবন্ধক, ইন্দ্রিয়জয়ের ফল, কর্ম্মের দ্বারা মানুষের প্রকাশ, মানুষ সকলের উপরে ৪৪৫; আত্মতত্ত্বশ্রবণের অধিকারী, জন্মান্তরীয় কর্ম্মের ফল বা দৈব ৪৪৬; চেষ্টা উদ্যোগ বা পুরুষকার ৪৪৯; দৈব ও পৌরুষের মিলনে কার্য্যসিদ্ধি, পৌরুষের প্রাধান্য ৪৫০; দৈববাদে শোকদুঃখে সান্ত্বনা, কার্য্যারম্ভে দৈবকে স্মরণ করিতে নাই, জন্মান্তরবাদ ৪৫১ কাল-তত্ত্ব ৪৫৫; স্বর্গ নরক ও পরলোক ৪৫৬; নাস্তিকের লক্ষণ ৪৫৯।

**আন্বীক্ষিকী**—আন্বীক্ষিকীর উপাদেয়তা ৪৫৯; অসাধু তর্কের নিন্দা ৪৬০; যাজ্ঞবল্ক্যের ন্যায়-উপদেশ ৪৬২; স্থলবিশেষে তর্কের অপ্রতিষ্ঠা, শাস্ত্রের স্রষ্টা স্বয়ং ভগবান্, প্রত্যক্ষাদি প্রমাণ, সুখ প্রভৃতি জীবাত্মার ধর্ম্ম, মনের ইন্দ্রিয়ত্ব ও অণুত্ব, বুদ্ধি ও আত্মার ভেদ ৪৬৩; পঞ্চভূত ও ইন্দ্রিয় ৪৬৪; পরদেহে জীবাত্মার অনুমান, পদার্থ-নিরূপণ, বিশেষ সমবায় ও অভাবের পদার্থত্বখণ্ডন ৪৬৫; সংশয় ও নিষ্ঠা, ইন্দ্রিয়ের বিষয়গ্রহণ, মিথ্যাজ্ঞান, মুক্তি প্রভৃতি ৪৬৬; পরমাণুবাদ, পঞ্চ অবয়ব ৪৬৭।

**সাংখ্য ও যোগ**— সাংখ্যবিদ্ আচার্য্যগণ, যাজ্ঞবল্ক্যের শ্রেষ্ঠতা, সাংখ্যের প্রচার, সাংখ্যের বিস্তৃতি ৪৬৮; ধর্ম্মধ্বজ জনকের সাংখ্যাদি জ্ঞান, করাল জনকের সাংখ্যজ্ঞান, বসুমান্ জনকের বিদ্যাপ্রাপ্তি, দৈবরাতি জনকের জ্ঞান, সাংখ্যের উপদেশ ৪৬৯; পদার্থ-নিরূপণ ৪৭০; পুরুষের দেহধারণ, ষড়্‌বিংশ তত্ত্ব এবং মুক্তি, ব্রহ্মবিদ্যা ও সাংখ্যবিদ্যার ঐক্য, জাতিনির্ব্বেদাদির উপদেশ ৪৭১; প্রকৃতি বা প্রধান ৪৭২; পুরুষ ৪৭৪; মুক্তি ৪৭৫; মহাভারতীয় সাংখ্যের বৈশিষ্ট্য ৪৭৬; সাংখ্য ও যোগের একত্ব ৪৭৭; যোগ শব্দের অর্থ, যোগের মহিমা, তপোমহিমা ৪৭৮; সাধন-পরিচ্ছেদ ৪৭৯; জ্ঞানযোগ, কর্ম্মযোগ ৪৮০; যোগজ বিভূতি ৪৮৬; যুক্ত ও যুঞ্জান যোগী ৪৮৭; যোগীর মৃত্যুভয় নাই, কৈবল্য-পরিচ্ছেদ, মহাভারতীয় যোগের বৈশিষ্ট্য ৪৮৮।

**পূর্ব্বোত্তর-মীমাংসা**— পূর্ব্বোত্তরমীমাংসার একত্ব, কর্ম্মকাণ্ডের উপযোগিতা ৪৮৯; কর্ম্মের প্রধান উদ্দেশ্য মোক্ষলাভ ৪৯০; যজ্ঞাদি কর্ম্মের প্রশংসা ৪৯১; যজ্ঞিয় উপকরণ ও পদ্ধতি ৪৯২; নিত্য-যজ্ঞ, অশ্বমেধ, রাজসূয়, সর্ব্বমেধ ও নরমেধ, শম্যাক্ষেপ ৪৯৩; সাত্বস্ক, জ্যোতিষ্টোম, রাক্ষস, সর্পসত্র, পুত্রেষ্টি, বৈষ্ণব, অভিচারাদি, যজ্ঞমণ্ডপ, যজ্ঞে পশুহননে মতদ্বৈধ ৪৯৪; পশুহননের পক্ষই প্রবল, পশুর শিবে তস্কার অধিকার, মন্ত্রশক্তি, দক্ষিণা ৪৯৫; অর্ঘ্যপ্রদান, অন্নদান, অবভৃত-স্নান, সোম-সংগ্রহের নিয়ম, সোমপায়ী, হোমাগ্নি ৪৯৬; যাগযজ্ঞের লৌকিক উপকারিতা, মহাভারতীয় কর্ম্ম-কাণ্ডের বৈশিষ্ট্য ৪৯৭; বেদান্তের অধিকারী, শ্রবণ মনন ও নিদিধ্যাসন, অদ্বৈতবাদ প্রভৃতি ৪৯৮; ব্রহ্ম ও জীব ৪৯৯; উত্তরায়ণ ও দক্ষিণায়নে মৃত্যুতে ফলভেদ ৫০০।

**গীতা**— ষোলখানি গীতা ৫০০; গীতা বেদান্তের স্মৃতিপ্রস্থান, গীতার প্রক্ষিপ্তবাদ (?) খণ্ডন ৫০১; গীতার উপদেশ ৫০২; কর্ম্মযোগ ৫০৩; জ্ঞানযোগ ৫০৫; ভক্তিযোগ ৫০৬; গীতার দার্শনিক মত ৫০৮; জগৎ ও ব্রহ্ম ৫১০; জীবাত্মা ও পরমাত্মার সম্বন্ধ, মুক্তি ৫১১।

**পঞ্চরাত্র**— পঞ্চরাত্রের পরিচয় ৫১২; চতুর্ব্যূহ-বাদ, পঞ্চরাত্রের প্রামাণ্য ৫১৩; পঞ্চরাত্রের উদ্দেশ্য, পঞ্চরাত্রের উপাদেয়তা ৫১৪।

**অবৈদিক মত**— লোকায়ত-মত ও চার্ব্বাক (?) ৫১৬; সৌগতাদি-মত ৫১৮।

# বিবাহ ( ক )

ভারতীয় সমাজবন্ধনে বিবাহের স্থান সর্বপ্রথম। এই কারণে 'বিবাহ'— হইতেই আমাদের আলোচনা আরম্ভ করা হইল।

**অতিপ্রাচীনকালে স্ত্রী-পুরুষের স্বৈরাচার—** বিবাহপ্রথা যে সমাজে অনাদিকাল হইতেই চলিয়া আসিতেছে তাহা নহে। নরনারীর যথেচ্ছ মিলনই সুপ্রাচীন প্রথা। নারী বহুপুরুষে এবং পুরুষ বহুনারীতে আকৃষ্ট হইলেও সামাজিক হিসাবে কোনো দোষ হইত না। এইপ্রকার স্বৈরাচারকেই সেই যুগে ধর্ম বলিয়া গ্রহণ করা হইত। শ্রুতিতেও দেখা যায়— বামদেব্যব্রতে সমাগমার্থিনী নারীর মনোবাসনা পূর্ণ করা ধর্মকৃত্যের মধ্যে গণ্য।

**স্বৈরাচারই প্রাকৃতিক—** পশুপক্ষীরা চিরদিন এইপ্রকার ব্যবহারেই অভ্যস্ত। তাহাদের মধ্যে প্রাচীন প্রথার কিছুমাত্র পরিবর্তন হয় নাই।

**মহাভারতের সময়েও উত্তরকুরুতে এই আচার—** উত্তরকুরুতে এই স্বৈরাচারপ্রথা বহুদিনপর্যন্ত বর্তমান ছিল। পাণ্ডুর উক্তি হইতে জানা যায়— তাঁহার রাজত্বকালেও উত্তর-কুরুতে বিবাহপ্রথা প্রচলিত হয় নাই। এইপ্রকার আচরণকে স্ত্রীলোকের প্রতি বিশেষ অনুগ্রহ বলিয়া বর্ণনা করা হইয়াছে।১

**শ্বেতকেতুকর্তৃক বিবাহমর্য্যাদা স্থাপন—** কালক্রমে সমাজে বিবাহব্যবস্থা স্থাপিত হইল। উদ্দালক নামক ঋষির পুত্র শ্বেতকেতু প্রথম বিবাহপ্রথার নিয়ম করিলেন। বর্ণিত হইয়াছে যে— একদা শ্বেতকেতু পিতামাতার নিকটে বসিয়া আছেন, এমন সময় এক ব্রাহ্মণ সহসা তথায় উপস্থিত হইয়া তাঁহার মাতার হস্তধারণপূর্ব্বক বলিলেন— "চল, আমরা যাই।" শ্বেতকেতু অজ্ঞাতকুলশীল ব্রাহ্মণের অশিষ্টতায় অত্যন্ত ক্রুদ্ধ হইলে উদ্দালক বলিলেন— "বৎস, ক্রুদ্ধ হইও না ; ইহা সনাতন ধর্ম, স্ত্রীলোকগণও গাভীর মত অনাবৃতা এবং স্বৈরচারিণী।"

ঋষিপুত্র পিতার বাক্যে ক্ষান্ত হইলেন না। তিনি অধিকতর ক্রুদ্ধ হইয়া বলিলেন— "আমি এই নিয়ম করিতেছি— অদ্যাবধি মনুষ্য সমাজে স্ত্রী পুরুষ কেহই যৌনব্যাপারে স্বৈরাচারকে প্রশ্রয় দিতে পারিবেন না। আমার নিয়ম লঙ্ঘন করিলে ভ্রূণহত্যার পাপে লিপ্ত হইবেন। আর যে নারী পুত্রোৎপাদনের নিমিত্ত পতির আদেশ পাইয়াও অপর পুরুষের সহিত মিলিত না হইয়া আদেশ লঙ্ঘন করিবে, তাহাকেও ঐ পাপ স্পর্শ করিবে।"২

১ অনাবৃতাঃ কিল পুরা স্ত্রিয় আসন্ বরাননে। ইত্যাদি। আদি ১২২।৪-৮ ( দ্রষ্টব্য নীলকণ্ঠী )।
অনাবৃতাঃ স্ত্রিয়ঃ সর্বা নরাশ্চ বরবর্ণিনি।
স্বভাব এষ লোকানাং বিকারোঽন্য ইতি স্মৃতঃ॥ বন ৩০৬।১৫
উত্তরেষু চ রম্ভোরু কুরুষদ্যাপি পূজ্যতে।
স্ত্রীণামনুগ্রহকরঃ স হি ধর্ম্মঃ সনাতনঃ॥ আদি ১২২।৭

২ মর্য্যাদেয়ং কৃতা তেন ধর্ম্ম্যা বৈ শ্বেতকেতুনা॥ ইত্যাদি। আদি ১২২।১০-২০

**দীর্ঘতমাকর্তৃক নারীদের এক-পতিত্ব বিধান**— দীর্ঘতমা নামে জনৈক ঋষি জন্মান্ধ ছিলেন। তিনি প্রদ্বেষী নাম্নী কোনো সুন্দরী ব্রাহ্মণকুমারীর পাণিগ্রহণ করেন। তিনি কামধেনু-পুত্র হইতে গোধর্ম অধ্যয়ন করিয়া তাহার (প্রকাশ্যভাবে মৈথুন) আচরণে প্রবৃত্ত হইলেন। তাঁহার অশিষ্ট আচরণে ক্রুদ্ধ হইয়া আশ্রমস্থ মুনিগণ সর্বতোভাবে তাঁহার সংশ্রব ত্যাগ করেন। প্রদ্বেষীও তাঁহাকে পূর্বের ন্যায় শ্রদ্ধা করিতেন না। অন্ধ দুর্বিনীত পতি তাঁহার উপরই নির্ভর করিয়া চলিতেন। তিনি পতিকে জবাব দিলেন—"আমি আর তোমার ভরণপোষণ করিতে পারিব না।"

পত্নীর কঠোর বাক্যশ্রবণে ক্রুদ্ধ হইয়া দীর্ঘতমা বলিলেন—"আমি অদ্যাবধি এই নিয়ম করিয়া দিলাম— কোনো নারী কখনও একাধিক পতি গ্রহণ করিতে পারিবেন না। স্বামীর জীবদ্দশায় বা মৃত্যুর পর যে-নারী অপর পুরুষকে গ্রহণ করিবেন তিনি লোকসমাজে নিন্দিতা হইবেন। পতিহীনা নারীগণ কোনও সমৃদ্ধি ভোগ করিতে পারিবেন না।"৩

**মহাভারতীয়যুগেও দীর্ঘতমার অনুশাসনের ব্যতিক্রম**— দীর্ঘতমাকৃত নিয়ম মহাভারতের সমসাময়িক সমাজব্যবস্থায় খুব আদৃত হয় নাই। পরে এই বিষয় আলোচিত হইবে।

**ঋতুকাল ভিন্ন স্বচ্ছন্দ বিহার**— ঋতুকাল ভিন্ন অন্যকালে নারীগণ ইচ্ছামত বিহার করিতে পারিতেন, কেবল ঋতুকালে পতিকে অতিক্রম করিতেন না— এই নিয়ম একসময়ে সমাজে ছিল।৩ (ক)

**বিবাহের সংস্কারত্ব ও পবিত্রতা**— বিবাহ স্ত্রী ও পুরুষের সংস্কার বিশেষ। ইহা অতিপবিত্র বন্ধন। মহাভারতের "আশ্রমধর্ম" এবং "পতিব্রতাধর্মে"র আলোচনায় এই বিষয়ে বিস্তৃতভাবে বলা হইবে। গার্হস্থ্য ধর্মের সমস্ত সুখ শান্তি ও কর্তব্যনিষ্ঠা ঐ পবিত্রবন্ধনের উপরই নির্ভর করে।

**বিবাহের প্রধান উদ্দেশ্য পুত্রোৎপাদন**— বিবাহের প্রধান উদ্দেশ্য পিতৃঋণ পরিশোধ করা। সন্তান উৎপাদনের দ্বারা ঐ ঋণ পরিশোধ হয়। পিতৃগণের অবিচ্ছিন্ন সন্ততিধারাকে রক্ষা করিলেই তাঁহারা প্রীত হন। ("চতুরাশ্রম" প্রবন্ধ দ্রষ্টব্য।)

**গৃহস্থের অবশ্য বিবাহকর্তব্যতা**— ব্রহ্মচর্যের পর যিনি গৃহস্থ সাজিতে চান, পত্নী গ্রহণ করা তাহার পক্ষে অপরিহার্য।

জরৎকারুর সহিত তাঁহার পিতৃগণের যে কথোপকথন হয়, তাহাতে স্পষ্টতঃ উল্লিখিত হইয়াছে যে— গৃহীর পক্ষে দারগ্রহণ অবশ্যকর্তব্য, অন্যথা পিতৃগণ নিরয়গামী হন।৪

৩ জাত্যন্ধো বেদবিৎপ্রাজ্ঞঃ পত্নীং লেভে স বিদ্যয়া। ইত্যাদি। আদি ১০৪।২৩–৩৭

৩ (ক) ঋতাবৃতৌ রাজপুত্রি স্ত্রিয়া ভর্তা পতিব্রতে। ইত্যাদি। আদি ১২২।২৫, ২৬

৪ আদি ১৩শ অধ্যায়।

রতিপুত্রফলা নারী। সভা ৫।১১২

উ ৩৮।৬৭

উৎপাদ্য পুত্রাননৃণাংশ্চ কৃত্বা। উ ৩৭।৩৯

**পুত্রলাভের শ্লাঘ্যতা—** জগতে পার্থিবলাভসমূহের মধ্যে পুত্রলাভই সর্ব্বাপেক্ষা শ্লাঘনীয়। ধর্মপত্নীতে পুত্রোৎপাদনে বংশের অবিচ্ছিন্ন সন্ততিধারা রক্ষিত হয়।৫

**একমাত্র পুত্রের বিবাহের অপরিহার্যতা—** যে ব্যক্তি তাহার পিতার একমাত্রপুত্র তাহার পক্ষে নৈষ্ঠিক ব্রহ্মচর্য নিষিদ্ধ। পুত্রোৎপাদনের নিমিত্ত তাহাকে পত্নীগ্রহণ করিতেই হইবে। জরৎকারুতৎপিতৃসংবাদে পুনঃ পুনঃ এই কথাটি বলা হইয়াছে।৬

**দ্বাপরযুগ হইতে স্ত্রীপুংমিলনে প্রজাসৃষ্টি—** কথিত হইযাছে যে—সত্যযুগে মানুষের মৃত্যু স্বেচ্ছাধীন ছিল, যমের ভয় মোটেই ছিল না। তৎকালে সঙ্কল্প হইতেই প্রজার উৎপত্তি হইত। ত্রেতাযুগেও মৈথুনধর্মের প্রচলন হয় নাই; কামিনীস্পর্শেই প্রজা সৃষ্টি হইত। দ্বাপর যুগে স্ত্রী-পুরুষের সংযোগ প্রথম আরম্ভ হয়। ( এই সকল উক্তি বিচারসহ কিনা, সুধীগণের বিবেচ্য। ) সুতরাং পুত্রোৎপাদনের নিমিত্ত দারগ্রহণের প্রচলনও তখন হইতে সমাজে স্থান পাইযাছে।৭

সম্ভবতঃ অতিপ্রাচীনকালে সমাজে ব্যাপকভাবে বিবাহপ্রথা প্রচলিত হয় নাই—এই কারণেই যুগভেদে ব্যবহার-বৈষম্যের উল্লেখ।

**সাধারণের পক্ষে বিবাহ না করা খুব শুভ আদর্শ নহে—** শতকরা নিরানব্বই জন স্ত্রীপুরুষই তৎকালে বিবাহবন্ধনে আবদ্ধ হইতেন। যেসব স্ত্রীলোক বা পুরুষ নৈষ্ঠিক ব্রহ্মচর্য অবলম্বন করিতেন, তাঁহাদের কথা স্বতন্ত্র; তাঁহাদের প্রতি সাধারণ সমাজের শ্রদ্ধা ছিল অপরিসীম। দৃষ্টান্ত স্বরূপ দেবব্রত ভীষ্ম ও তপস্বিনী সুলভার নাম গ্রহণ করা যাইতে পারে।

**পরদারে আসক্তি অতিশয় নিন্দিত—** পরন্তু যাহারা বিবাহের দায়িত্ব গ্রহণ না করিয়া যথেচ্ছ চলাফেরা করিতেন, তাহারা সমাজে অতিশয় ঘৃণ্য বলিযা বিবেচিত হইতেন। পরস্ত্রীতে আসক্তি ঐহিক ও পারত্রিক যাবতীয় অকল্যাণের হেতু। সুতরাং যাহারা গার্হস্থ্যাশ্রমে প্রবেশ করিতেন, তাহাদিগকে বিবাহ করিতেই হইত। বিবাহের বন্ধন অতিশয় পবিত্র। ভার্যাকে বলা হইত সহধর্মিণী।

**ভার্যাই ত্রিবর্গের মূল—** ভার্যাই মানবের ত্রিবর্গলাভের প্রধান সাধন— ইত্যাদি অসংখ্য বাক্য মহাভারতে বিবাহের অনুকূলে বর্ণিত হইয়াছে। ধর্মচারিণী ভার্যার সহিত মিলিতভাবে সংসারযাত্রা নির্বাহ করিলে ধর্ম অর্থ ও কাম ( ত্রিবর্গ ) একসঙ্গে মিলিত

৫ বিবাহাংশ্চৈব কুর্ব্বীত পুত্রানুৎপাদয়েত চ।
পুত্রলাভো হি কৌরব্য সর্ব্বলাভাদ্বিশিষ্যতে॥ অনু ৬৮।৩৪
কুলবংশপ্রতিষ্ঠাং হি পিতরঃ পুত্রমব্রুবন্। আদি ৭৪।৯৮
বৃথা জন্ম হ্যপুত্রস্য। বন ১৯৯।৪

৬ আদি ১৩শ অধ্যায়।
আদি ৪৫ শ ও ৪৬ শ অধ্যায়।

৭ যাবদ্ যাবদভূচ্ছ্রদ্ধা দেহং ধারয়িতুং নৃণাম্।
তাবত্তাবদজীবংস্তে নাসীদ্‌যমকৃতং ভয়ম্। ইত্যাদি। শা ২০৭।৩৭-৪০

হয়। গার্হস্থ্যধর্মে ত্রিবর্গের মধ্যে পরস্পরের কোনো বিরোধ নাই। একমাত্র পতিব্রতা ভার্যার সহায়তায় পুরুষ ধর্ম্ম অর্থ ও কাম-রূপ ত্রিবর্গ ভোগ করিতে পারেন।৮

**ধর্মপত্নীর স্থান বহুউচ্চে**—সমাজের শুচিতা এবং অন্যান্য নানাপ্রকার উন্নতির প্রধান হেতু যে বিবাহপ্রথা— তাহা তৎকালে মনীষিগণ বিশেষভাবেই চিন্তা করিয়াছিলেন। ধর্মপত্নীকে তাঁহারা যে গৌরব দিয়াছেন, তাহা প্রাচীন সমাজসভ্যতার এক উজ্জ্বল চিত্র সন্দেহ নাই। বিবাহ- সংস্কারের দ্বারা গৃহস্থজীবনকে মধুময় করিবার আদর্শ মহাভারতে বহুস্থানে নানাভাবে প্রদর্শিত হইয়াছে।

**মহাভারতে নারীর উজ্জ্বল ছবি**— নারীর কন্যাত্ব, সহধর্মিণীত্ব ও মাতৃত্বের মধ্যে অসাধারণ স্নেহ প্রেম ও ভক্তির যে সব চমৎকার নিদর্শন মহাভারতে পাওয়া যায়— সেইগুলি সত্যই তাৎকালিক সমাজের এক উজ্জ্বল পবিত্র চিত্র আমাদের সম্মুখে উপস্থিত করে।

**গার্হস্থ্যের দায়িত্ব**—পতি-পত্নীর প্রণয়ের মধ্যেও নিখিল বিশ্বের কল্যাণের দায়িত্ব নিহিত ছিল। গার্হস্থ্যজীবনের দায়িত্ব যে কত বেশী তাহা প্রবন্ধান্তরে ( চতুরাশ্রম ) আলোচিত হইবে। শুধু ইন্দ্রিয়-পরিতৃপ্তির উদ্দেশ্যে বিবাহের কর্তব্যতা স্বীকৃত হয় নাই। পরিপূর্ণ মানব-জীবনযাপনই ছিল তাহার উদ্দেশ্য। ( এইবিষয়ে "নারী" প্রবন্ধ দ্রষ্টব্য ) ভার্যার ও গার্হস্থ্যের প্রশংসা-মুখর অধ্যায়গুলি পাঠ করিলে তদানীন্তন সমাজের চিন্তার আদর্শ বেশ বুঝিতে পারা যায়।

**পতি ও পত্নীবাচক কয়েকটি শব্দের অর্থ**— পতিবাচক ও পত্নীবাচক কয়েকটি শব্দের ব্যুৎপত্তিগত অর্থও মহাভারতে প্রদর্শিত হইয়াছে।

স্বামী ভার্যার ভরণপোষণ ও প্রতিপালন করেন বলিয়া ভর্তা ও পতিশব্দে তাঁহাকে নির্দ্দেশ করা হয়।৯

পত্নীকে পুত্র প্রদান করেন বলিয়া স্বামীকে বলা হয় "বরদ"।১০ পত্নী পুরুষের অবশ্য ভরণীয়া, এই নিমিত্ত তাহাকে "ভার্যা" বলা হয়।১১

পতি ( শুক্ররূপে ) স্বয়ং ভার্যার গর্ভে প্রবেশ করিয়া পুত্ররূপে জন্মপরিগ্রহ করেন, এই নিমিত্ত পত্নীকে "জায়া" বলা হয়।১২ পত্নী সকল সময়েই আদরের পাত্রী, এইজন্য

৮ পরদারেষু যে সক্তা অকৃত্বা দারসংগ্রহম্।
নিরাশাঃ পিতরস্তেষাং শ্রাদ্ধকালে ভবন্তি হি ॥ ইত্যাদি। অনু ১২৯।১, ২
অর্দ্ধং ভার্যা মনুষ্যস্য ভার্যা শ্রেষ্ঠতমঃ সখা। ইত্যাদি। আদি ৭৪।৪১-৪৮
যদা ধর্ম্মশ্চ ভার্যা চ পরস্পরবশানুগৌ
তদা ধর্ম্মার্থকামানাং ত্রয়াণামপি সঙ্গমঃ ॥ বন ৩১২।১০২

৯ ভার্য্যায়া ভরণাদ্ভর্ত্তা পালনাচ্চ পতিঃ স্মৃতঃ ॥ আদি ১০৪।৩০।শা ২৬৫।৩৭
অশ্ব ৯০।৫২

১০ পুত্রপ্রদানাদ্বরদঃ। অশ্ব ৯০।৫৩

১১ ভর্ত্তব্যত্বেন ভার্য্যাঞ্চ। শা ২৬৫।৫২

১২ ভার্য্যাং পতিঃ সংপ্রবিশ্য স যস্মাজ্জায়তে পুনঃ।
জায়ায়াস্তদ্ধি জায়াত্বং পৌরাণাঃ কবয়ো বিদুঃ ॥ আদি ৭৪।৩৭
আত্মা হি জায়তে তস্যাং তস্মাজ্জায়া ভবত্যুত ॥ বন ১২।৭০
বিঃ ২১।৪১

তাহাকে "দারা" বলা হয়।১৩ পতির ব্যসনে দুঃখিত হন বলিয়া পত্নীকে "বাসিতা" বলা হয়।১৪

**মাতৃবাচক কয়েকটি শব্দের নিরুক্তি—** জঠরে ধারণ করেন বলিয়া মাতাকে "ধাত্রী", জন্মের হেতু বলিযা "জননী", সন্তানের অঙ্গের পুষ্টি সম্পাদন করেন বলিয়া "অম্বা", বীরপুত্র প্রসব করেন বলিযা "বীরসূ", শিশুর শুশ্রূষা করেন বলিয়া "শুশ্রূ" নামে অভিহিত করা হয়।১৫

**বিবাহের বয়স নিরূপণ—** বর ও কন্যার বয়স সম্বন্ধে মহাভারতকার অতি সংক্ষেপে দুই একটি কথা বলিযাছেন। ত্রিশবৎসরের বর দশবৎসরবয়স্কা এবং একুশ বৎসরেব বর সপ্তবর্ষা নগ্নিকাব পাণিগ্রহণ কবিবেন। আচার্য গৌতম সমাবর্তনকালে প্রৌঢ় অন্তেবাসী উতঙ্ককে বলিয়াছিলেন,— "যদি তুমি আজ ষোড়শবর্ষীয় যুবক হইতে, তাহা হইলে আমার কন্যাটিকে তোমার হাতে সমর্পণ করিতাম।" এই উক্তিতে দেখা যায়— পুরুষেব ষোড়শবর্ষও বিবাহের কাল।১৬

**নগ্নিকাবিবাহ একটিও নাই—** অজাতরজস্কা অনাগতযৌবনা কুমারীর বিবাহ দেওযাই শাস্ত্রীয় অভিপ্রায। কিন্তু সমাজে সেই আদর্শ অতি অল্পই অনুসৃত হইয়াছে। মহাভারতের বিবাহের সব চিত্রই যুবক যুবতীব বিবাহ। বালিকা-বিবাহ একটিও দেখিতে পাই না।

**মহাভারতের মহিলাগণ যৌবনে বিবাহিত—** মহাভারতে যে সব প্রাচীন-ইতিহাসের উল্লেখ করা হইয়াছে— তাহাতে দেখিতে পাই— দময়ন্তী, সাবিত্রী, শকুন্তলা, দেবযানী, শর্মিষ্ঠা প্রভৃতি কেহই বিবাহের সময অনাগতযৌবনা বালিকা ছিলেন না। একমাত্র সীতা বালিকা ছিলেন বটে, কিন্তু তাঁহার পিতা যে ভীষণ পণ করিযাছিলেন, তাহাতে হযত দীর্ঘকাল অবিবাহিতা থাকাও অসম্ভব ছিলনা। সুতরাং শিশুবালিকার বিবাহের দৃশ্য মহাভাবতে উদ্ধৃত প্রাচীন ইতিহাসেও নাই— বলিতে পাবি।

মহাভারতের পাত্রীদের মধ্যে সত্যবতী, অম্বিকা, অম্বালিকা, গান্ধারী, কুন্তী, মাদ্রী, দ্রৌপদী, সুভদ্রা, চিত্রাঙ্গদা, উলূপী প্রমুখ মহিলাগণ প্রত্যেকেই পূর্ণযৌবনে পরিণীতা হইযাছিলেন। তৎকালে যে সকল যুবতীগণ স্বয়ম্বরা হইতেন, তাঁহাদের তো কথাই নাই, পিতামাতাপ্রমুখ অভিভাবকগণও প্রায়ই বাল্যজীবন অতিক্রম হওয়ার পর কন্যার বিবাহ দিতেন।

১৩ দারা ইত্যুচ্যতে লোকে। ইত্যাদি ( নীলকণ্ঠী দ্রষ্টব্য ) অনু ৪৭।৩০

১৪ ব্যসনিত্বাচ্চ বাসিতাম্। শা ২৬৫।৫২

১৫ কুক্ষিসন্ধারণাদ্ধাত্রী জননাজ্জননী স্মৃতা। ইত্যাদি। শা ২৬৫।৩১, ৩২

১৬ ত্রিংশদ্বর্ষো দশবর্ষাং ভার্য্যাং বিন্দেত নগ্নিকাম্।
একবিংশতিবর্ষো বা সপ্তবর্ষামবাপ্নুয়াৎ॥ অনু ৪৪।১৪
যুবা ষোড়শবর্ষো হি যদ্যদ্য ভবিতা ভবান্। ইত্যাদি। অশ্ব ৫৬।২২

কুন্তী তো বিবাহের পূর্ব্বে পিতৃগৃহেই সন্তান (কর্ণ) প্রসব করিয়াছিলেন। ঋষি কুণির্গর্গের কন্যা বিবাহবিষয়ে পিতার আজ্ঞা উল্লঙ্ঘন কবিয়াছিলেন— এরূপ উদাহরণও মহাভারতে পাওয়া যায়।১৭ নিতান্ত বালিকার পক্ষে এতখানি সাহস করা সম্ভব নয়।

**বয়স্কাকন্যা ঘরে থাকিলে পিতামাতার দুশ্চিন্তা—** যদিও যুবতী বিবাহের প্রচলনই বেশী ছিল, তথাপি ঘরে অবিবাহিতা বয়স্কাকন্যা থাকিলে সেইযুগেও প্রতিবেশীবা কন্যাব পিতাকে মধ্যে মধ্যে সচেতন করিয়া দিতেন। সাবিত্রীর পিতা অশ্বপতিকে নারদঋষি জিজ্ঞাসা করিয়াছিলেন— "কন্যা ত যুবতী হইল, বিবাহ দাও না কেন?" অশ্বপতিও সাবিত্রীকে বর স্থির কবিতে উপদেশ দিয়া বলিযাছিলেন— "যে পিতা যথাকালে কন্যার বিবাহ না দেন, তিনি সমাজে নিন্দনীয়।"১৮

**তৎকালেও প্রতিবেশীদের অকারণ জিজ্ঞাসা—** কন্যার বযস কিছু বেশী হইলে পিতা একটু চিন্তিত হইযা পড়িতেন। বিশেষতঃ প্রতিবেশীদের অযাচিত দৃষ্টি আকর্ষণে।১৯

**পিতৃগৃহে ঋতুমতীকন্যার তিনবৎসর পরে বরনিরূপণে স্বতন্ত্রতা—** পিতৃগৃহে ঋতুমতী হইলে কন্যা তিনবৎসব পর্যন্ত অপেক্ষা কবিবে— পিতা উপযুক্ত বব সংগ্রহ কবেন কিনা। তিনবৎসবেব পব পিতার মতামতের অপেক্ষা না করিয়া নিজেই পতি স্থির করিবে। মহাভাবতের এই বিধান।২০

**আটপ্রকার বিবাহ—** আটপ্রকাব বিবাহেব বিধান দেখিতে পাওয়া যায়। যথা— ব্রাহ্ম, দৈব, আর্ষ, প্রাজাপত্য, আসুব, গান্ধর্ব, বাক্ষস এবং পৈশাচ। স্বাযম্ভুব মনু এই আটপ্রকার বিবাহেব ব্যবস্থা কবিযাছেন।২১

**ব্রাহ্ম—** বরের বিদ্যা বুদ্ধি বংশ প্রভৃতিব সবিশেষ খবব জানিযা সদ্‌বংশজ সচ্চবিত্র ববকে আহ্বানপূর্ব্বক কন্যাকর্তা যদি কন্যা সম্প্রদান কবেন, তবে সেই বিবাহের নাম "ব্রাহ্ম"।২২

**দৈব—** যজ্ঞে বৃত ঋত্বিক্‌কে যদি কন্যা দান কবা হয, তবে সেই বিবাহের নাম "দৈব"।২৩ (বাজা লোমপাদ দৈববিধানে ঋষ্যশৃঙ্গেব সহিত শান্তাব বিবাহ দিযাছিলেন।)

১৭ শল্য ৫২।৬-৮

১৮ কিমর্থং যুবতীং ভর্ত্রে ন চৈনাং সংপ্রযচ্ছসি ॥ বন ২৯৩।৪
অপ্রদাতা পিতা বাচ্যঃ। বন ২৯২। ৩৫

১৯ বৈদর্ভীন্তু তথাযুক্তাং যুবতীং প্রেক্ষ্য বৈ পিতা।
মনসা চিন্তয়ামাস কস্মৈ দদ্যামিমাং সুতাম্ ॥ বন ৯৬।৩০

২০ ত্রীণি বর্ষাণ্যুদীক্ষেত কন্যা ঋতুমতী সতী।
চতুর্থে ত্বথ সম্প্রাপ্তে স্বয়ং ভর্ত্তারমর্জ্জয়েৎ ॥ অনু ৪৪।১৬

২১ অষ্টাবেব সমাসেন বিবাহা ধর্ম্মতঃ স্মৃতাঃ। ইত্যাদি। আদি ৭৩।৮, ৯
আদি ১০২।১২-১৬

২২ শীলবৃত্তে সমাজ্ঞায় বিদ্যাং যোনিং চ কর্ম্ম চ। ইত্যাদি। অনু ৪৪।৩, ৪

২৩ ঋত্বিজে বিততে কর্ম্মণি দদ্যাদলঙ্কৃত্য স দৈবঃ। অনু ৪৪।৪ (নীলকণ্ঠী)

**আর্ষ**— কন্যার শুল্কস্বরূপ বরের নিকট হইতে দুইটি গো-গ্রহণপূর্ব্বক কন্যা-দান করাকে "আর্ষ" বিবাহ বলে।২৪

**প্রাজাপত্য**— বরকে ধনরত্ন দ্বারা সন্তুষ্ট করিয়া পরে যদি তাহাকে কন্যা দান করা হয়, তবে সেই বিবাহকে 'প্রাজাপত্য' নামে অভিহিত করা যায়।২৫

**আসুর**— কন্যাদাতাকে প্রভূত ধন দিয়া অথবা কন্যার পরিবারবর্গকে নানা প্রকারে প্রলোভিত করিয়া যদি কন্যা গ্রহণ করা হয়—তবে সেই বিবাহের নাম "আসুর"।২৬

**গান্ধর্ব্ব**— বর ও কন্যার পরস্পরের মধ্যে প্রণয়পূর্ব্বক যে বিবাহ সম্পাদিত হয় তাহার নাম "গান্ধর্ব্ব"। অন্যত্র বর্ণিত হইয়াছে যে—কামী পুরুষ যদি সকামা কুমারীর সহিত নির্জনে মিলিত হন, তবে সেই মিলনই 'গান্ধর্ব' বিবাহ।২৭

**রাক্ষস**— কন্যাকর্ত্তা কন্যাপ্রদানে অসম্মত হইলেও উদ্ধত পরিণেতা যদি কন্যাপক্ষীয়গণের প্রতি অমানুষিক অত্যাচার করিয়া রোরুদ্যমানা কন্যাকে বলপূর্ব্বক গ্রহণ করেন— তাহা হইলে সেই বিবাহকে বলা হয়— "রাক্ষস" বিবাহ।২৮

**পৈশাচ**—সুপ্ত অথবা প্রমত্ত কন্যাতে বলাৎকার-পূর্ব্বক রমণ করার নাম 'পৈশাচ' বিবাহ। ২৯

**বিবাহের ধর্ম্মাধর্ম্মত্ব**— বর্ণিত বিবাহগুলির মধ্যে ব্রাহ্ম, দৈব ও প্রাজাপত্য এই তিনটি ধর্ম্মসঙ্গত। আর্ষ ও আসুর বিবাহে কন্যাকর্ত্তা ধনগ্রহণ করেন বলিয়া ঐ উভয়বিবাহ উৎকৃষ্ট ধর্ম্মসম্মত নহে। বিশেষতঃ আসুর বিবাহ অত্যন্ত নিন্দনীয়। গান্ধর্ব্ব এবং রাক্ষস বিবাহ তেমন প্রশস্ত না হইলেও ক্ষত্রিয়ের পক্ষে অধর্ম্মজনক নহে। পৈশাচ বিবাহ সর্ব্বথা পরিত্যাজ্য। ৩০

**জাতিবিশেষে বিবাহের প্রকারভেদ**— অন্যত্র উক্ত হইয়াছে যে—ব্রাহ্ম, দৈব, আর্ষ এবং প্রাজাপত্য বিবাহ ব্রাহ্মণদের পক্ষে প্রশস্ত। ক্ষত্রিয়ের পক্ষে ঐ চারিটি এবং

২৪ আর্ষে গোমিথুনং শুল্কম্। অনু ৪৫।২০
গোমিথুনং দত্ত্বোপযচ্ছেত স আর্ষঃ। অনু ৪৪।৪ (নীলকণ্ঠী)
২৫ যো দদ্যাদনুকূলতঃ। অনু ৪৪।৪ (নীলকণ্ঠী দ্রষ্টব্য।)
২৬ ধনেন বহুধা ক্রীত্বা সম্প্রলোভ্য চ বান্ধবান্। ইত্যাদি। অনু ৪৪।৭
২৭ অভিপ্রেতা চ যা যস্য তস্মৈ দেয়া যুধিষ্ঠির।
গান্ধর্ব্বমিতি তং ধর্ম্মং প্রাহুর্বেদবিদো জনাঃ॥ অনু ৪৪।৬
সা ত্বং মম সকামস্য সকামা বরবর্ণিনী।
গান্ধর্ব্বেণ বিবাহেন ভার্য্যা ভবিতুমর্হসি॥ আদি ৭৩।১৪
আদি ৭৩।২৭
২৮ হত্বা ছিত্ত্বা চ শীর্ষাণি রুদতাং রুদতীং গৃহাৎ।
প্রসহ্য হরণং তাত রাক্ষসো বিধিরুচ্যতে॥ অনু ৪৪।৮
২৯ অনু ৪৪।৮ (নীলকণ্ঠী।)
আদি ৭৩।৯ (নীলকণ্ঠী)
৩০ পঞ্চানান্তু ত্রয়ো ধর্ম্ম্যা দ্বাবধর্ম্ম্যৌ যুধিষ্ঠির।
পৈশাচশ্চাসুরশ্চৈব ন কর্ত্তব্যৌ কথঞ্চন॥ অনু ৪৪।৯
আদি ৭৩।১১

গান্ধর্ব্ব ও রাক্ষস বিবাহ প্রশস্ত। বৈশ্য ও শূদ্রের পক্ষে "আসুর" বিবাহও নিন্দনীয় নহে। পৈশাচ বিবাহকে শাস্ত্র সমর্থন করেন না। রাক্ষস বিবাহও অন্য কোন প্রশস্ত বিধানের সহিত মিশ্রিত হইলেই নিন্দিত হয় না। ৩১

**মিশ্রিত বিবাহবিধি—** উল্লিখিত আটটি বিধানেব যে কোনও একটি অবিমিশ্ররূপে সব সময় সমাজে চলিত না। কখনো কখনো দেখিতে পাই— একই বিবাহে দুইটি বিধানই যেন মিশ্রিত হইয়াছে। দময়ন্তীর স্বয়ম্বরে ব্রাহ্ম এবং গান্ধর্ব মিশ্রিত, রুক্মিণীর বিবাহ রাক্ষস ও গান্ধর্ব মিশ্রিত, সুভদ্রার বিবাহে রাক্ষস ও প্রাজাপত্য বিধান মিলিত হইয়াছে। ৩২

**গান্ধর্ব ও রাক্ষস লোকচক্ষে খুব ভাল দেখাইত না—** গান্ধর্ব ও রাক্ষস বিবাহ ক্ষত্রিয়দের মধ্যে বেশ প্রচলিত থাকিলেও লোকচক্ষুতে তাহা যেন একটু নিন্দনীয় ছিল। একমাত্র পাত্র ও পাত্রীর পরস্পর মিলন হইলেই গান্ধর্ব বিবাহ সম্পন্ন হইত। কাহারও অভিভাবকের সম্মতির অপেক্ষা থাকিত না, আর রাক্ষস বিবাহ একমাত্র বরের ইচ্ছা ও দৈহিক-বল-সাপেক্ষ। মার্জিত ভাষায় তাহাকে রাক্ষস বিবাহ বলিলেও ঐ প্রথা ছিল একপ্রকাব গুণ্ডামীর মধ্যে গণ্য। এই কাবণেই বোধহয় সমাজের অনেকে ঐ গুলিকে খুব পছন্দ করিতেন না। স্বয়ম্বর প্রথাও অনেকাংশে গান্ধর্ব বিবাহেরই মতো, তাই স্বয়ম্বরও সকলের নিকট খুব প্রশস্ত বলিয়া গণ্য হইত না। ৩৩

**সমাজে গান্ধর্ব ও রাক্ষসবিধিব প্রসার—** সমাজে বড় আদর্শেব মধ্যে স্থান না পাইলেও মহাভারতে গান্ধর্ব বিবাহের বর্ণনাই বেশী। ভ্রাতা বিচিত্রবীর্যের জন্য ভীষ্মের কাশীরাজকন্যাহরণ, দুর্যোধনেব চিত্রাঙ্গদকন্যাহরণ, অর্জুনের সুভদ্রাহরণ এবং কৃষ্ণের রুক্মিণীহবণ রাক্ষস বিধানেব অন্তর্গত। অপবগুলিতে অন্যান্য বিধান মিশ্রিত থাকিলেও ভীষ্মেব হবণে শুধু গায়ের জোবই প্রকাশ পাইযাছিল।

**ব্রাহ্মবিধানই সর্বাপেক্ষা প্রশস্ত—** ব্রাহ্মবিধান অন্যান্য বিধান হইতে প্রশস্ত ছিল। উক্ত হইয়াছে যে— যিনি ব্রাহ্মবিধানে কন্যা দান করেন, তিনি ইহলোকে দাস, দাসী, ক্ষেত্র, অলঙ্কাব প্রভৃতি উপভোগ্য বস্তু প্রাপ্ত হন এবং মৃত্যুব পব পুরন্দবলোকে বাস করেন। ৩৪

**বিবাহে শাস্ত্রীয় বিধি নিষেধ—** কোন্ কন্যা বিবাহের যোগ্যা এবং কে অযোগ্যা এই বিষয়ে নানাপ্রকার বিধি নিষেধ মহাভারতে বর্ণিত হইয়াছে। বরসম্বন্ধেও দুই চারিটি কথা দেখিতে পাই; কন্যাব বিবাহত্ব ও অবিবাহত্ব নির্ণয় করিতে তাহার শারীরিক

৩১ প্রশস্তাংশ্চতুরঃ পূর্ব্বান্ ব্রাহ্মণস্যোপধারয় ॥ ইত্যাদি। আদি ৭৩।১০-১৩
প্রসহ্য হরণঞ্চাপি ক্ষত্রিয়াণাং প্রশস্যতে। আদি ২১৯।২২
আদি ১০২।১৬

৩২ নীলকণ্ঠী। অনু ৪৪।১০

৩৩ এতত্তু নাপরে চক্রুরপরে জাতু সাধবঃ। অনু ৪৫।৫

৩৪ যো ব্রহ্মদেয়াস্তু দদাতি কন্যাম্। বন ৮৬।১৫
দাসীদাসমলঙ্কারান্ ক্ষেত্রাণি চ গৃহাণি চ।
ব্রহ্মদেয়াং সুতাং দত্ত্বা প্রাপ্নোতি মনুজর্ষভ। অনু ৫৭।২৫

শুভাশুভসূচক লক্ষণগুলিও দেখিবার নিয়ম ছিল। বাহ্যিক শুভলক্ষণা কন্যা শাস্ত্রীয় হিসাবে বিবাহ্যা কিনা তাহাও নিপুণভাবে ঋষিবচনের দ্বারা বিচার করিতে হইত। যদিও শাস্ত্রীয় নিষেধ অমান্য করিলে দৃষ্টতঃ বিবাহের কোন বাধা হয় না, তথাপি নিষেধ-উল্লঙ্ঘনে বর ও কন্যার দুরদৃষ্টের উৎপত্তি হইবে এবং তদ্দ্বারা তাহাদের ঐহিক ও পারলৌকিক নানাবিধ শ্রেয়ঃপ্রাপ্তির বিঘ্ন ঘটিবে— এই ধর্ম্মবিশ্বাসে শাস্ত্রীয় বিধিনিষেধ বিবাহব্যাপারেও মানা হইত। সেই সময়কার শাস্ত্রব্যবস্থা এখন পর্য্যন্ত হিন্দুসমাজে অপরিবর্ত্তিতভাবেই চলিতেছে।

**হিন্দুসমাজে বিবাহের স্থান**— পূর্ব্বেই উল্লেখ করিয়াছি যে— কেবল শারীর-প্রয়োজনই বর্ণাশ্রমিসমাজের বিবাহের চরম লক্ষ্য ছিল না, হিন্দুগণ বিবাহকে ধর্ম্মের অন্যতম অপরিহার্য্য অঙ্গরূপে মনে করিতেন এবং শাস্ত্রীয়সংস্কারের মধ্যেও বিবাহকেই সর্ব্বাপেক্ষা প্রাধান্য দিতেন। গার্হস্থ্যধর্ম্ম এবং সমাজভিত্তির মূলই ছিল বিবাহসংস্কারের পবিত্রতা।৩৫

**বর-কন্যার বংশ-পরীক্ষা**—বিবাহে প্রথমতঃ দেখিতে হইবে বর ও কন্যার পিতৃবংশ ও মাতামহবংশ যেন প্রশস্ত হয়। উৎকৃষ্ট বা সমান কুল হইতে কন্যা গ্রহণ করিলে বিবাহের ফল শুভ হয়।

**স্ত্রীরত্নং দুষ্কুলাচ্চাপি**— বংশের দিক দিয়া অপেক্ষাকৃত নীচ হইলেও যদি রূপে ও গুণে কন্যা সর্ব্বাঙ্গসুন্দরী হয়, তবে সেই স্ত্রীরত্নকে দুষ্কুল হইতেও গ্রহণ করিবে।৩৬

**কন্যার বাহ্যিক শুভাশুভ-বিচার**— হীনাঙ্গী, অধিকাঙ্গী, বয়োজ্যেষ্ঠা, প্রব্রজিতা, অন্যাসক্তা, পিঙ্গলবর্ণা, চর্ম্মরোগগ্রস্তা, কুষ্ঠরোগাক্রান্তা, অপস্মারী ও শ্বিত্রীর কুলে সমুদ্ভূতা কন্যা বিবাহে অতিশয় নিন্দিতা। বুদ্ধিমান্ পুরুষ শাস্ত্রোক্ত শুভলক্ষণা কন্যাকেই গ্রহণ করিবেন, নতুবা নানাবিধ অনিষ্টের আশঙ্কা।৩৭

**বরের শারীরলক্ষণ-বিচার**— কন্যার বেলায় যে সব অশুভ লক্ষণ বর্জ্জন করিতে বলা হইয়াছে, বরের বেলায়ও তাহা সম্পূর্ণভাবে খাটিবে। "সর্ব্বাঙ্গ-সুন্দরী কন্যাকে পিতামাতা অনুরূপ বরের হাতে সমর্পণ করিবেন, অন্যথা তাহাদের ব্রহ্মহত্যার সমান পাপ হইবে"— এই উক্তি হইতে বুঝিতে পারি— বরের শারীরিক শুভলক্ষণও দেখিবার বিষয় ছিল।৩৮ মহাভারতের শাস্ত্রীয়— ( অদৃষ্টফলের জন্য যাহা করা হয় ) সিদ্ধান্তগুলি মনুসংহিতার অনুরূপ। বিধিনিষেধসম্পর্কে মনুর অনুশাসন পালন করাই মহাভারতের উদ্দেশ্য।

৩৫ ভার্য্যাপত্যোর্হি সম্বন্ধঃ স্ত্রীপুংসোঃ স্বল্প এব তু।
রতিঃ সাধারণো ধর্ম্ম ইতি চাহ স পার্থিবঃ। অনু ৪৫।৯

৩৬ স্ত্রীরত্নং দুষ্কুলাচ্চাপি বিষাদপ্যমৃতং পিবেৎ। শা ১৬৫।৩২
কুলীনা রূপবত্যশ্চ তাঃ কন্যাঃ পুত্র সর্ব্বশঃ। আদি ১১০।৬

৩৭ বর্জ্জয়েদ্ব্যঙ্গিনীং নারীং তথা কন্যাং নরোত্তম। ইত্যাদি। অনু ১০৪।১৩১-১৩৩
মহাকুলে প্রসূতাঞ্চ প্রশস্তাং লক্ষণৈস্তথা। অনু ১০৪।১২৪

৩৮ আত্মজাং রূপসম্পন্নাং মহতীং সদৃশে বরে। ইত্যাদি। অনু ২৪।৯

তাই দেখিতে পাই— মনুর বচন উদ্ধৃত করিয়া কৃষ্ণদ্বৈপায়ন আপনার অভিমত সমর্থন করেন।

**পিতার ও মাতামহের সম্বন্ধ-বিচার**—মনুর শাসন অনুসারে বর নিজের বংশে এবং মাতামহবংশে বিবাহ করিতে পারিবে না। মাতামহ বংশের সহিত রক্তসম্বন্ধে পঞ্চম স্থানীয় কন্যা পর্য্যন্ত অবিবাহ্যা। মাতামহ হইতে গণনা করিয়া উর্ধ্বতন বা অধস্তন পাঁচপুরুষের মধ্যে যে কোন ব্যক্তির শাখাতে যে কন্যা পাঁচপুরুষের মধ্যে পড়িবে তাহাকে বিবাহ করা যাইতে পারে না। সেইরূপ পিতা হইতে গণনা করিয়া উর্ধ্বতন বা অধস্তন সাতপুরুষের মধ্যে যে কোন পুরুষের শাখাতে সপ্তম-স্থানীয়া কন্যা পর্য্যন্ত অবিবাহ্যা।৩৯

**সমান গোত্র-প্রবর-পরিত্যাগ**— সমানগোত্রা বা সমানপ্রবরা কন্যা বিবাহে নিষিদ্ধা।৪০

**মাতুলকন্যা-বিবাহ**— মনুর এই সকল নিয়ম সমাজে সর্ব্বত্র পালিত হয় নাই। অর্জ্জুন সুভদ্রাকে, সহদেব মদ্রবাজকন্যাকে, শিশুপাল ভদ্রাকে এবং পরীক্ষিৎ উত্তরের কন্যা ইরাবতীকে বিবাহ করেন। প্রত্যেক কন্যাই পরিণেতাদের মাতুলকন্যা।৪১

**পরিবেদন পরিবেত্তা প্রভৃতি**— মাতুলকন্যা-বিবাহ এখন পর্য্যন্ত দাক্ষিণাত্যে প্রচলিত আছে। সহোদর ভাইদের মধ্যে জ্যেষ্ঠ অবিবাহিত থাকিলে কনিষ্ঠ বিবাহ করিতে পারিবে না। যদি করে, তবে তাহাকে শাস্ত্রীয় প্রায়শ্চিত্ত করিতে হইবে। অবিবাহিত জ্যেষ্ঠ ভ্রাতা এবং বিবাহিতা পত্নীকে ও প্রায়শ্চিত্ত করিতে হইবে। পুত্রবধূর মত ব্যবহারের জন্য কনিষ্ঠ আপন স্ত্রীকে জ্যেষ্ঠ ভ্রাতার নিকট উপস্থিত করিবেন, পরে জ্যেষ্ঠের অনুমতিক্রমে পুনরায় তাহাকে পত্নীরূপে গ্রহণ করিলে পাপমুক্ত হইবেন। কিন্তু জ্যেষ্ঠ ভ্রাতা যদি গার্হস্থ্য অবলম্বনে অনিচ্ছুক হন এবং কনিষ্ঠকে বিবাহের অনুমতি দেন, অথবা জ্যেষ্ঠ যদি পতিত হন, তবে কোনও পাপ হইবে না। ভ্রাতাদের মধ্যে উল্লিখিত নিয়ম লঙ্ঘন করিয়া যিনি বিবাহ করেন— তাহাকে বলা হয় "পরিবেত্তা", আর অবিবাহিত জ্যেষ্ঠকে বলা হয় "পরিবিত্তি"।৪২

**নিয়মের উল্লঙ্ঘন, ভীমের হিড়িম্বা-বিবাহ**— যুধিষ্ঠিরের বিবাহের পূর্ব্বেই ভীমসেন গান্ধর্ব্ববিধানে হিড়িম্বার পাণিগ্রহণ করেন। সুতরাং দেখিতেছি—উল্লিখিত শাস্ত্র-

৩৯ অসপিণ্ডা চ যা মাতুরসগোত্রা চ যা পিতুঃ।
ইত্যেতামনুগচ্ছেত তং ধর্ম্মং মনুরব্রবীৎ। অনু ৪৪।১৮
মাতুঃ স্বকুলজাং তথা। অনু ১০৪।১৩১

৪০ সমার্ষাং ব্যঙ্গিতাম্। ইত্যাদি। অনু ১০৪।১৩১

৪১ সভা ৪৫।১১। আদি ২২০।৮। আদি ৯৫।৮০
শ্রীমদ্ভাগবত ৯।১৬।২

৪২ পরিবিত্তিঃ পরিবেত্তা যা চৈব পরিবিদ্যতে।
পাণিগ্রাহস্বধর্ম্মেণ সর্ব্বে তে পতিতাঃ স্মৃতাঃ॥ ইত্যাদি। শা ১৬৫।৬৮—৭০
পরিবিত্তিঃ পরিবেত্তা। ইত্যাদি। শা ৩৪।৪

নিয়মেরও ব্যতিক্রম ঘটিয়াছিল। কুন্তী ও যুধিষ্ঠির কামাতুর হিড়িম্বার কাতর প্রার্থনায় ভীমসেনকে অনুমতি দিয়াছিলেন—এই পর্য্যন্ত বলা যাইতে পারে।৪৩

**জ্যেষ্ঠা ও কনিষ্ঠা কন্যার বিবাহের নিয়ম—** শ্বশুরের জ্যেষ্ঠা কন্যার বিবাহের পূর্ব্বে কনিষ্ঠার পাণিগ্রহণ করা নিষিদ্ধ এবং কনিষ্ঠার পাণিগ্রহণের পর তাহার জ্যেষ্ঠা ভগিনীকে যে ব্যক্তি বিবাহ করে তাহাকেও প্রায়শ্চিত্ত করিতে হয়। কিন্তু জ্যেষ্ঠা যদি আমরণ ব্রহ্মচর্য্য পালন করিতে চান অথবা দীর্ঘকালস্থায়ী কোনও রোগের দরুণ যদি তাহার বিবাহ না হয়, তাহা হইলে কনিষ্ঠার বিবাহে বর বা কন্যা কাহারও পাপ হইবে না। যিনি জ্যেষ্ঠার বিবাহের পূর্ব্বে কনিষ্ঠাকে বিবাহ করেন, তাহাকে বলা হয়— "অগ্রেদিধিষু"। কনিষ্ঠার বিবাহের পর যিনি জ্যেষ্ঠাকে বিবাহ করেন—, তাহাকে বলা হয়— "দিধিষূপপতি"।৪৪

**ভ্রাতৃহীনা কন্যা অবিবাহ্যা—** যে কন্যা ভ্রাতৃহীনা, তাহাকে বিবাহ করিতে নাই। এই নিষেধের কারণ ও বর্ণিত হইয়াছে। অপুত্রক ব্যক্তি দৌহিত্রের প্রদত্ত শ্রাদ্ধ-দ্বারা সদ্গতি লাভ করিতে পারেন। যদি কোন অপুত্রক কন্যাবান্ ব্যক্তি মনে মনে সঙ্কল্প করেন যে— "আমার কন্যার গর্ভে যে পুত্র উৎপন্ন হইবে, সে'ই আমার এবং আমার পূর্ব্বপুরুষের পিণ্ডদান করিবে;" তাহা হইলে সেই দৌহিত্রটি মাতামহের 'পুত্রিকাপুত্র' বলিয়া শাস্ত্র সিদ্ধান্ত করিয়াছেন। সেই স্থলে দৌহিত্র মাতামহবংশেরই শ্রাদ্ধ করিবে, পিতৃকুলের কিছুই করিতে পারিবে না। সুতরাং তাহাদ্বারা তাহার পিতৃপিতামহগণের বংশরক্ষা হয় না। অতএব অপুত্রকব্যক্তির কন্যাকে গ্রহণ না করাই উচিত— ইহা শাস্ত্রের অভিপ্রায়। এইজন্যই ভ্রাতৃহীনা কন্যা সাধারণতঃ বিবাহ করিতে নাই। কিন্তু যদি জানা যায় যে— কন্যার পিতার সেইরূপ কোন অভিপ্রায় নাই, তাহা হইলে বিবাহ শাস্ত্র-সিদ্ধ।৪৫

**গুরুকন্যা-বিবাহ নিষিদ্ধ—** কচ-দেবযানী সংবাদে দেখিতে পাই— পরস্পরের আসক্তি যথেষ্টই ছিল, কচ অপেক্ষা দেবযানীর আসক্তিই অধিকতর প্রকাশিত হইয়াছে। দেবযানীর আত্মনিবেদনের উত্তরে কচ বলিয়াছেন— "তুমি ধর্ম্মতঃ আমার ভগিনী, তুমি গুরুপুত্রী; এই কারণে তোমার প্রস্তাবে সম্মত হইতে পারিলাম না।"৪৬

প্রত্যাখ্যাতা দেবযানী কচকে অভিসম্পাত করিলে কচ বলিলেন— "দেবযানি, আমি ঋষি-প্রোক্ত ধর্ম্মের কথাই বলিতেছিলাম, অভিসম্পাত করিবার তো কোন কারণ নাই।"৪৭

৪৩ আদি ১৫৫তম অঃ।
ভিক্ষিতে পারদার্য্যঞ্চ তদ্ধর্ম্মস্য ন দূষকম্। শা ৩৪।৪

৪৪ দিধিষূপপতির্ধঃ স্যাদগ্রেদিধিষুরেব চ॥ শা ৩৪।৪

৪৫ যস্যাস্তু ন ভবেদ্ ভ্রাতা পিতা বা ভরতর্ষভ।
নোপযচ্ছেত তাং জাতু পুত্রিকা-ধর্ম্মিণী হি সা॥ অনু ৪৪।১৫
পুত্রিকাহেতুবিধিনা সংজ্ঞিতা ভরতর্ষভ॥ ইত্যাদি। আদি ২১৫।২৪, ২৫

৪৬ ভগিনী ধর্ম্মতো মে ত্বং মৈবং বোচঃ সুমধ্যমে। ইত্যাদি। আদি ৭৭।১৪-১৭

৪৭ আর্ষং ধর্ম্মং ব্রুবাণোঽহং। ইত্যাদি। আদি ৭৭।১৮

এই প্রকরণের আলোচনায় দেখা যায়— গুরুকন্যা-বিবাহ প্রাচীনকাল হইতেই শাস্ত্র-নিষিদ্ধ ছিল।

**নিষেধের প্রতিকূলে সমাজ-ব্যবহার—** মহাভারতে গুরুকন্যা-বিবাহের একাধিক উদাহরণ পাওয়া যায়। তাহাতে মনে হয়— তখন হইতেই শাস্ত্রীয় সেই নিষেধের মাহাত্ম্য যে কোন কারণেই হউক— সমাজে অনেকটা শিথিল হইয়া পড়িয়াছিল।

ঋষি উদ্দালক শিষ্য কহোড়কে এবং আচার্য্য গৌতম শিষ্য উতঙ্ককে কন্যা দান করেন। ৪৮

দীর্ঘকাল একত্র বাস করার ফলেই হউক, অথবা গুরু ও গুরুপত্নীর অত্যধিক স্নেহের আকর্ষণেই হউক, উল্লিখিত উভয় শিষ্যই সমাবর্ত্তনের পর গুরুকন্যাকে পত্নীরূপে গ্রহণ করেন।

শুক্রাচার্য্য যদি কচকে অনুরোধ করিতেন—, তাহা হইলে তিনিও যে দেবযানীর পাণিগ্রহণ করিতে আপত্তি করিতেন না— তাহার উক্তিতে সেই ইঙ্গিতটিও প্রকাশ পাইয়াছে। ৪৯

সুতরাং শাস্ত্রীয় নিষেধ থাকিলেও সমাজে সর্ব্বত্র সেই নিষেধ প্রতিপালিত হয় নাই। (আধুনিক সমাজে গুরুকন্যা-বিবাহের যথেষ্ট উদাহরণ আছে।) সব জায়গায়ই দেখিতে পাই— শাস্ত্রের আদর্শ এবং সমাজের ব্যবহারে কখনও সম্পূর্ণ মিল হয় নাই।

**বিমাতৃভগ্নী-বিবাহ—** আপাতদৃষ্টিতে যে আচার বিসদৃশ মনে হয়, সেই রকম ব্যবহারও বিবাহাদিতে দেখিতে পাই। ভীমসেন তাঁহার বিমাতা মাদ্রীর ভগিনীকে বিবাহ করিয়াছিলেন। ৫০

**জাতিভেদে কন্যাগ্রহণ—** জাতি বর্ণ হিসাবেও বিবাহের কতকগুলি বিধিনিষেধ মহাভারতে বর্ণিত হইয়াছে। যিনি ব্রাহ্মণ তিনি ব্রাহ্মণ ক্ষত্রিয় ও বৈশ্যের কন্যাকে পত্নীরূপে গ্রহণ কবিতে পারেন। এইরূপ ক্ষত্রিয় ক্ষত্রিয় ও বৈশ্যের কন্যাকে, বৈশ্য বৈশ্যকন্যাকে এবং শূদ্র কেবল শূদ্রকন্যাকেই গ্রহণ কবিবার অধিকাবী। কেহ কেহ বলিয়া থাকেন শূদ্রকন্যা গ্রহণে চারিবর্ণেরই অধিকাব শাস্ত্র-সম্মত। কিন্তু অনেক ঋষিই ঐ অভিমতে সম্মতি দেন না।

৪৮ তস্মৈ প্রাদাৎ সদ্য এব শ্রুতঞ্চ,
ভার্য্যাঞ্চ বৈ দুহিতরং স্বাং সুজাতাম্ ॥ বন ১৩২।৯
দদানি পত্নীং কন্যাঞ্চ স্বাং তে দুহিতরং দ্বিজ। অশ্ব ৫৬।২৩
ততস্তাং প্রতিজগ্রাহ যুবা ভূত্বা যশস্বিনীম্। অশ্ব ৫৬।২৪

৪৯ গুরুণা চাননুজ্ঞাতঃ। আদি ৭৭।১৭

৫০ ইয়ং স্বসা রাজচমূপতেশ্চ
প্রবৃদ্ধনীলোৎপলদামবর্ণা।
পস্পর্দ্ধ কৃষ্ণেন সদা নৃপো যো
বৃকোদরস্তৈব পরিগ্রহোঽগ্র্যাঃ ॥ আশ্র ২৫।১২

তাঁহারা বলেন—দ্বিজ যদি শূদ্রকন্যার গর্ভে সন্তান উৎপাদন করেন, তবে তিনি প্রায়শ্চিত্তার্হ হইবেন।৫১

**ব্রাহ্মণের ব্রাহ্মণজাতীয়া ও ক্ষত্রিয়ের ক্ষত্রিয়ার প্রাধান্য—** ব্রাহ্মণের ব্রাহ্মণজাতীয়া এবং ক্ষত্রিয়ের ক্ষত্রিয়জাতীয়া পত্নীই প্রধান। তাঁহাদের গর্ভজাত সন্তানের মধ্যে ধন-বিভাগ বিষয়েও পার্থক্য আছে। ("দায়বিভাগ" প্রবন্ধে বলা হইবে।) ৫২

**অভিভাবকের কর্ত্তৃত্বে বিবাহ স্থির করাই সমীচীন—** স্বয়ম্বরপ্রথা সাধারণের নিকট খুব সমাদর পাইত না—ইহা পূর্ব্বেই বলা হইয়াছে। ভীষ্ম যুধিষ্ঠিরকে বলিয়াছেন যে—"সাবিত্রী দময়ন্তী প্রভৃতি সাধ্বীদের স্বয়ম্বর সম্বন্ধেও সমাজের ধারণা খুব ভাল ছিল না। কন্যাকে বর অনুসন্ধান করিতে অনুমতি দেওয়া অভিভাবকদের পক্ষে একান্ত গর্হিত। স্ত্রীলোককে স্বাতন্ত্র্য দেওয়া এক প্রকার আসুর ধর্ম্মের মধ্যে গণ্য। প্রাচীনকালে এইরূপ ব্যবহার ছিল না। ভার্য্যা ও পতির সম্পর্ক অতিশয় সূক্ষ্ম। যদিও পরস্পরের প্রতি অনুরাগ যুবক-যুবতীর সাধারণ মনোবৃত্তি, তথাপি কেবল সাময়িক উত্তেজনায় অন্ধ হইয়া স্বতন্ত্রভাবে বিবাহ-বন্ধনে আবদ্ধ হওয়ার পরিণাম সুখকর হয়না।"৫৩

**বিপক্ষমতের প্রবলতা**—এই উক্তি হইতে জানা যায়—বিবাহ বিষয়ে যুবক-যুবতীব নিরঙ্কুশ স্বাধীনতা তখনকার সমাজেও সুবিবেচক ব্যক্তিগণ খুব পছন্দ করিতেন না। কিন্তু সমগ্র মহাভাবতের আলোচনায় অবশ্যই বলিতে হয়—এই শ্রেণীব মতবাদের বিরুদ্ধে তখনও একটা শক্ত দল ছিল এবং তাঁহাদের প্রতিকূল আচরণই যেন সমাজে অধিকতর জয়যুক্ত হইয়াছিল। এই প্রসঙ্গে নিম্নোক্ত প্রকবণগুলি উদাহরণ স্বরূপ গ্রহণ করা যাইতে পারে।

**দুষ্মন্ত-শকুন্তলা-সংবাদ—** বাজা দুষ্মন্ত শকুন্তলাকে বলিযাছিলেন— "তোমার শরীর তোমাবই অধীন, পিতার অপেক্ষা করিয়া লাভ কি? আত্মাই আত্মাব বন্ধু, আত্মাই আত্মাব গতি। অতএব তুমি নিজেই আমাকে আত্মসমর্পণ কবিতে পার।"৫৪

**পরাশর-সত্যবতী-সংবাদ—** সত্যবতী পবাশবকে বলিয়াছিলেন—"ভগবন্, আমি পিতার অধীন, সুতবাং আপনি সংযত হউন। আমার কন্যাত্ব দূষিত হইলে কিরূপে গৃহে অবস্থান করিব?"

অতঃপর নানাবিধ বরের দ্বারা সম্মত করিয়া ঋষিবর সত্যবতীর কন্যাত্ব নাশ করেন।৫৫

---

৫১ তিস্রো ভার্য্যা ব্রাহ্মণস্য দ্বে ভার্য্যে ক্ষত্রিয়স্য তু॥ ইত্যাদি।
অনু ৪৪।১১-১৩
অনু ৪৭।৪

৫২ ব্রাহ্মণী তু ভবেজ্জ্যেষ্ঠা ক্ষত্রিয়া ক্ষত্রিয়স্য তু। অনু ৪৪।১২
অনু ৪৭।৩১

৫৩ স্বয়ং-বৃতেন সাজ্ঞপ্তা পিত্রা বৈ প্রত্যপদ্যত। ইত্যাদি। অনু ৪৫।৪-৯

৫৪ আত্মনৈবাত্মনো দানং কর্ত্তুমর্হসি ধর্ম্মতঃ। আদি ৭৩।৭

৫৫ বিদ্ধি মাং ভগবন্ কন্যাং সদা পিতৃবশানুগাম্। আদি ৬৩।৭৫

**সূর্য্যকুন্তী-সংবাদ**— কুন্তীদেবী পিতৃগৃহেই রজস্বলা অবস্থায় একদা সূর্য্যকে আহ্বান করেন। কিন্তু সূর্য্যকে উপস্থিত দেখিয়াই তিনি ভীতিবিহ্বল-চিত্তে প্রার্থনা করিলেন—"দেব! আমার পিতামাতা-প্রমুখ গুরুজন আমাকে দান করিবার অধিকারী। দয়া করিয়া আমাকে অধর্ম্মে লিপ্ত করিবেন না।" বলা বাহুল্য—কুন্তীর প্রার্থনা বিফল হইল।৫৬

**পণ-প্রথা, কন্যাশুল্কই বেশী প্রচলিত**—মহাভারতের সময়েও কোন কোন সমাজে পণ-প্রথা বর্ত্তমান ছিল। তখনকার দিনে কন্যাপক্ষই বেশীর ভাগে পণ গ্রহণ করিতেন। বরপক্ষে পণ গ্রহণের সাক্ষাৎ-দৃষ্টান্ত না থাকিলেও একজায়গায় ঐ প্রথার নিন্দা করা হইয়াছে। সুতরাং মনে হয়—বর পক্ষও শুল্কগ্রহণ কবিতেন।৫৭ কন্যাপক্ষে শুল্কগ্রহণ কোন কোন অভিজাত বংশে কুলপ্রথা-রূপে বর্ত্তমান ছিল।

**মদ্রদেশে ( পাঞ্জাব )**— বরকর্ত্তা ভীষ্ম মদ্ররাজের পুরীতে উপস্থিত হইয়া মাদ্রীর সহিত পাণ্ডুর বিবাহের প্রস্তাব করিলেন। মদ্রপতি শল্য সানন্দে সম্মতি দিয়া বলিলেন—"এরূপ বরে ভগিনী দান করা খুবই শ্লাঘার বিষয়, কিন্তু আপনাকে কিঞ্চিৎ শুল্ক দিতে হইবে—এই কথা বলিতে লজ্জা হইতেছে, অথচ আপনি ত আমাদের কুলধর্ম্ম জানেন? সাধুই হউক, আব অসাধুই হউক, কুলধর্ম্ম ত ত্যাগ করিতে পাবি না?"

ভীষ্ম শল্যের বাক্যে সন্তুষ্ট হইলেন এবং নানাবিধ বস্ত্রাদি শুল্কে শল্যকে সম্মত করিয়া মাদ্রীকে লইয়া চলিয়া অসিলেন।৫৮

**ঋচীকের পত্নীগ্রহণ**—ঋচীক মুনি কান্যকুব্জপতি গাধিব সমীপে কন্যা প্রার্থনা করিলে গাধি উত্তর কবিলেন—"আপনাকে বলিতে সঙ্কোচ বোধ কবিতেছি, কিন্তু আমাদের কুলপ্রথা, তাই না বলিলে ও চলেনা। একহাজাব শ্বেতবর্ণ দ্রুতগামী অশ্ব আমাদেব বংশেব কন্যাদের শুল্ক, অশ্বগুলির একখানি কান কাল রংএর হওয়া চাই।"

ঋচীক বরুণবাজা হইতে সেইরূপ একহাজার ঘোড়া সংগ্রহ কবিয়া গাধিকে দেন, এবং তাঁহার কন্যা সত্যবতীকে গ্রহণ করেন।৫৯

**কাশীরাজ-দুহিতা মাধবীর শুল্ক**— গালব-চরিতে উক্ত হইয়াছে গালব কাশীবাজ যযাতির অপরূপ সুন্দরী কন্যা মাধবীকে গ্রহণ করেন এবং বিভিন্ন বাজাদের নিকট হইতে শুল্ক গ্রহণ করিয়া নির্দ্দিষ্ট কালেব জন্য মাধবীকে শুল্কদাতাদের পত্নীরূপে প্রদান করেন।৬০

৫৬ পিতা মাতা গুরবশ্চৈব যেঽন্যে
দেহস্যাস্য প্রভবন্তি প্রদানে॥ বন ৩০৫।২৩

৫৭ নৈব নিষ্ঠাকরং শুল্কং জ্ঞাত্বাসীত্তেন নাহৃতম্। ইত্যাদি। অনু ৪৪।৩১-৪৬
যো মনুষ্যঃ স্বকং পুত্রং বিক্রীয় ধনমিচ্ছতি। অনু ৪৫।১৮

৫৮ পূর্ব্বৈঃ প্রবর্ত্তিতং কিঞ্চিৎ কুলেঽস্মিন্ নৃপসত্তমৈঃ। ইত্যাদি।
আদি ১১৩।৯—১৬

৫৯ কান্যকুব্জে মহানাসীৎ পার্থিবঃ সুমহাবলঃ। ইত্যাদি বন ১১৫।২০-২৯
অনু ৪।১০

৬০ উ:১১৬ তম অধ্যায়—১১৯ তম অ:।

এইসকল বর্ণনা হইতে বুঝা যায়—কোন কোন সম্ভ্রান্ত বংশেও কন্যাশুল্ক গ্রহণের প্রথা ছিল।

**শুল্কগ্রহণ বিক্রয়ের সমান—** উক্ত হইয়াছে যে— কন্যা বা পুত্রের বিবাহে শুল্কগ্রহণ করিলে তাহাদিগকে শুল্কদাতার নিকট বিক্রয় করা হয়। শুল্কগ্রহণপূর্ব্বক বিবাহ দেওয়াকে দান বলা যায় না।৬১

**শুল্কের নিন্দা—** অতি প্রাচীনকাল হইতেই শুল্কগ্রহণ প্রথার নিন্দা চলিয়া আসিতেছে। এই বিষয়ে মহর্ষি যমের একটি গাথা পৌরাণিকগণ কীর্ত্তন করেন। গাথাটি এই— "যে ব্যক্তি আপনার পুত্র অথবা কন্যাকে বিক্রয় করে, অর্থাৎ যে তাহাদের বিবাহে শুল্ক গ্রহণ করে, সে কালসূত্র-নামক নরকে পতিত হইয়া অশেষ যন্ত্রণা ভোগ করিয়া থাকে। আর্ষবিবাহে শুল্ক-স্বরূপ যে গো-যুগল গ্রহণের প্রথা, তাহাও সঙ্গত নহে। কারণ, অল্পই হউক আর বেশীই হউক, শুল্কস্বরূপ কিছু গ্রহণ করিলেই তাহা বিক্রয়ের সমান। লোভের বশে কেহ কেহ শুল্কপ্রথার আচরণ করেন সত্য, কিন্তু তাহা ধর্ম্মসঙ্গত নহে। সেইরূপ 'রাক্ষস' বিবাহও অত্যন্ত পাপজনক। পশুকেও বিক্রয় করা অনুচিত; তাহাতে মানুষের আর কথা কি? বিশেষতঃ পুত্র-কন্যা-বিক্রয় অতিশয় গর্হিত।"৬২

**কন্যার নিমিত্ত অলঙ্কার গ্রহণ দোষাবহ নহে—** অন্যত্র উক্ত হইয়াছে— কন্যার পিতা যদি কন্যাকে অলঙ্কারাদি দিবার জন্য বরপক্ষ হইতে শুল্ক গ্রহণ করেন, তবে তাহাতে কোন দোষ নাই। ঐরূপ গ্রহণে কন্যা-বিক্রয় হয় না। বরপক্ষ হইতে কন্যার আভরণাদি গ্রহণ করিয়া কন্যাকে দান করিবার ব্যবহার অতি প্রাচীনকাল হইতে প্রচলিত।৬৩

**শুল্কদাতাই প্রকৃত বর—** কন্যার পিতা যদি বরপক্ষ হইতে শুল্ক গ্রহণ করেন, তাহা হইলে তিনি কখনই অপর বরের সহিত কন্যার বিবাহ দিতে পারিবেন না। অন্য কোন পুরুষ ধর্ম্মানুসারে ঐ কন্যাকে বিবাহ করিতে পারিবে না।৬৪

**শুল্কদাতা বিবাহের পূর্ব্বে বিদেশ চলিয়া গেলে অন্যপুরুষ-সংসর্গে পুত্রোৎপাদন—** শুল্কদানের পর বিবাহের পূর্ব্বেই যদি শুল্কদাতা দীর্ঘকালের জন্য বিদেশে কোথাও

৬১ ন হি শুল্কপরাঃ সন্তঃ কন্যাং দদতি কর্হিচিৎ॥ অনু ৪৪।৩১
৬২ যো মনুষ্যঃ স্বকং পুত্রং বিক্রীয় ধনমিচ্ছতি।
কন্যাং বা জীবিতার্থায় যঃ শুল্কেন প্রযচ্ছতি॥ ইত্যাদি। অনু ৪৫।১৮-২২
অন্যোঽপ্যাথ ন বিক্রেয়ো মনুষ্যঃ কিং পুনঃ প্রজাঃ। অনু ৪৫।২৩
দদাতু কন্যাং শুল্কেন। অনু ৯৩।১৩৩
অনু ৯৪।৩১
স্বসুতাং চোপজীবতু। অনু ৯৩।১১৯
বিক্রয়ঞ্চাপ্যপত্যস্য কঃ কুর্যাৎ পুরুষো ভুবি। আদি ২২১।৪
ন হ্যেব ভার্য্যা ক্রেতব্যা ন বিক্রয্যা কথঞ্চন। অনু ৪৪।৪৬
৬৩ অলঙ্কৃত্বা বহস্বেতি যো দদ্যাদনুকূলতঃ॥ ইত্যাদি। অনু ৪৪।৩২, ৩৩
৬৪ যাপুত্রকস্য ঋদ্ধস্য প্রতিপাল্যা তদা ভবেৎ। অনু ৪৫।২

চলিয়া যান, তবে সেই বাগ্‌দত্তা কন্যা অপর উত্তম পুরুষের সহিত মিলিত হইয়া সন্তান প্রসব করিতে পারেন। কিন্তু সেই সন্তান শুল্কদাতার সন্তান-রূপেই গণ্য হইবে, বীজীর তাহাতে কোন অধিকার নাই।৬৫

**প্রথম প্রস্তাবক বরপক্ষ**— গুরুজনের রুচি অনুসারে তাঁহাদেরই কর্তৃত্বে যে সকল পাত্র-পাত্রীর বিবাহ সম্পন্ন হইত, সেইগুলিতে বরপক্ষ হইতে প্রথম প্রস্তাব চলিত। শান্তনু, ধৃতরাষ্ট্র, পাণ্ডু, বিদুর প্রমুখ ব্যক্তিদের বিবাহে তাঁহাদের পক্ষ হইতেই প্রথম প্রস্তাব করা হইয়াছে।৬৬

অভিমন্যুর বিবাহে কন্যাপক্ষই প্রথম প্রস্তাবক। অজ্ঞাতবাসের পর অর্জ্জুনাদি বীরগণের প্রকৃত পরিচয় জানিতে পারিয়াই মৎস্যরাজ তাঁহাদিগকে বিশেষভাবে সম্মানিত করিবার জন্য অর্জ্জুনকে কন্যা-দান করিবার ইচ্ছা প্রকাশ করেন। ঐ প্রস্তাব নীতিসঙ্গত মনে না করায় অর্জ্জুন উত্তরাকে পুত্রবধূরূপে গ্রহণ করিতে প্রস্তাব করিলেন এবং অবশেষে তাহাই ঘটিল।৬৭

**পারিবারিক প্রাচীন ব্যক্তির দায়িত্ব**— পরিবারের মধ্যে যিনি সর্ব্বাপেক্ষা প্রাচীন ব্যক্তি তিনিই পুরোহিতাদি সহ কন্যাকর্ত্তার বাড়ীতে যাইয়া সম্বন্ধের প্রস্তাব করিতেন। ধৃতরাষ্ট্র, পাণ্ডু, ও বিদুরের বিবাহে ভীষ্ম ছিলেন বরকর্ত্তা।

**পুরোহিত পাঠানের নিয়ম**— কখন কখন বিবাহের প্রথম প্রস্তাবে নিজে না যাইয়া অভিজ্ঞ পুরোহিতকে পাঠাইবারও নিয়ম ছিল। দ্রুপদরাজা অর্জ্জুনের লক্ষ্যবেধের পর প্রচ্ছন্নচারী পাণ্ডবদের নিকট তাঁহার পুরোহিতকে পাঠাইয়াছিলেন।৬৮

**ব্রাহ্মণদের ঘটকতা**— ব্রাহ্মণদের কেহ কেহ নানা কার্য্য-উপলক্ষ্যে দেশ-বিদেশে ভ্রমণ করিতেন এবং প্রসঙ্গতঃ পাত্র-পাত্রীরও সন্ধান করিতেন। সম্ভবতঃ তাঁহারা ছিলেন অনেকটা ঘটকদের মত।৬৯

**বর-কর্তৃক কন্যা-প্রার্থনা**— বর স্বয়ং কন্যাদাতার সমীপে উপস্থিত হইয়া কন্যা-প্রার্থনা করিয়াছেন— এরূপ উদাহরণও মহাভারতে বিরল নহে। মহর্ষি অগস্ত্য বিদর্ভরাজের নিকট উপস্থিত হইয়া কন্যা প্রার্থনা করেন।৭০ ঋচীক মুনি কান্যকুব্জপতি গাধির নিকট কন্যা প্রার্থনা করেন।৭১

---

৬৫ তস্যার্থেঽপত্যমীহেত যেন ন্যায়েন শক্নুয়াৎ ॥ অনু ৪৫।৩

৬৬ অভিগম্য দাশরাজং কন্যাং বব্রে পিতুঃ স্বয়ম্। আদি ১০০।৭৫
তত্তো গান্ধাররাজস্য প্রেষয়ামাস ভারত। আদি ১১০।১১
তামহং বরয়িষ্যামি পাণ্ডোরর্থে যশস্বিনীম্। আদি ১১৩।৬
ততস্তু বরয়িত্বা তামানীয় ভরতর্ষভঃ।
বিবাহং কারয়ামাস বিদুরস্য মহামতেঃ। আদি ১১৪।১৩

৬৭ বিঃ— ৭১ তম ও ৭২ তম অধ্যায়।

৬৮ পুরোহিতং প্রেষয়ামাস তেষাম্। আদি ১৯৩।১৪

৬৯ অথ শুশ্রাব বিপ্রেভ্যো গান্ধারীং সুবলাত্মজাম্। আদি ১১০।৯

৭০ বরয়ে ত্বাং মহীপাল লোপামুদ্রাং প্রযচ্ছ মে। বন ৯৭।২

৭১ ঋচীকো ভার্গবস্তাঞ্চ বরয়ামাস ভারত। বন ১১৫।২১

